# মহাভারতম্

মহর্ষি-শ্রীকৃষ্ণদ্বৈপায়নবেদব্যাস-প্রণীতম্

## আশ্বমেধিকপর্ব্ব

৪১

দর্শনাচার্য্য-
শ্রীমন্নীলকণ্ঠকৃতয়া ভারতভাবদীপ-
সমাখ্যয়া টীকয়া

মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণেন
শ্রীমদ্ হরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যেণ প্রণীতয়া
ভারতকৌমুদীসমাখ্যয়া টীকয়া তৎকৃত-
বঙ্গানুবাদেন চ সহিতম্

বিশ্ববাণী প্রকাশনী

কলিকাতা-৭০০০০৯

## প্রকাশকের নিবেদন

'মহাভারতম্' মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ শ্রীমৎ হরিদাস সিদ্ধান্তবাগীশ মহাশয়ের তপস্যালব্ধ অমৃতময় ফল। সে আশ্চর্য্য তপশ্চর্য্যার কাহিনী আজ সকলেই জানেন। প্রায় একুশ বছর তিনি ছিলেন 'মহাভারতম্'-এর তপস্যায় মগ্ন—এবং সে একক ও দুশ্চর তপস্যায় তাঁর পাণ্ডিত্য ও প্রজ্ঞার সঙ্গে মিলিত হয়েছিল অসীম ধৈর্য্য, অশেষ নিষ্ঠা ও অলৌকিক আয়াস। ফলে তিনি আমাদের জন্য রেখে গেছেন তাঁর 'মহাভারতম্'—এক আশ্চর্য্য ঐশ্বর্য্য। 'মহাভারতম্'-এর দ্বিতীয় সংস্করণ প্রকাশনার মূলে আছে আমাদের সেই জাতীয় ঐশ্বর্য্য সংরক্ষণের এবং জন্মশতবর্ষপূর্ত্তি উপলক্ষে ঋষি হরিদাসের প্রতি শ্রদ্ধাঞ্জলি নিবেদন করার পুণ্য প্রেরণা ও প্রয়াস। সুধীজনের সাদর সমর্থনে আমাদের প্রয়াস সার্থক হোক—এইমাত্র কামনা।

# নিবেদন

করুণাময় পরমেশ্বরের করুণায় মহাভারতের আশ্বমেধিক পর্ব্ব প্রকাশিত হইল। এই আশ্বমেধিক পর্ব্বটি মহাভারতের চতুর্দ্দশ পর্ব্ব। এই পর্ব্বে অনুগীতা ও ব্রাহ্মণগীতা প্রকরণে আধ্যাত্মিক বিষয় পর্য্যাপ্তরূপে লিখিত আছে এবং ধর্ম্মের কথা ও ব্রহ্মের আলোচনা সংক্ষিপ্তভাবে রহিয়াছে।

এই স্থানে এইরূপ আলোচনা করা অপ্রাসঙ্গিক হইবে বলিয়া মনে হয় না। অনুগীতা শব্দের অন্তর্গত অনু শব্দটীর অর্থ পশ্চাৎ এবং সাদৃশ্য। যথা অমরকোষে—"পশ্চাৎ সাদৃশ্যয়োরনু" অর্থাৎ অনুগীতা ভীষ্মপর্ব্বোক্ত ভগবদ্গীতার পরবর্ত্তিনী গীতা অথবা ভীষ্মপর্ব্বীয় ভগবদ্গীতায় যেরূপ আধ্যাত্মিক বিষয় বলা হইয়াছে, এই গীতাতেও সেইরূপ আধ্যাত্মিক বিষয় কথিত রহিয়াছে; সুতরাং ভগবদ্গীতারই সদৃশ এই গীতা। ইহা বিশেষভাবে লক্ষ্য করা উচিত যে, স্বয়ং বেদব্যাসই এই প্রকরণটীর নাম করিয়াছেন 'অনুগীতা'। তাঁহার এই নামকরণ হইতেই ইহা নিঃসন্দেহে বুঝা যায়, ভীষ্মপর্ব্বে পূর্ব্ববর্ত্তিনী ভগবদ্গীতা তাঁহারই রচিত। তারপর, এই অনুগীতার দুইটী স্থানে ভগবান্ কৃষ্ণ পরমভক্ত অর্জ্জুনকে সেই পূর্ব্বোক্ত গীতার বিষয় স্মরণ করাইয়া দিয়াছেন। যথা—

"কচ্চিদেতত্ত্বয়া পার্থ! শ্রুতমেকাগ্রচেতসা।
তদাপি হি রথস্থস্ত্বং শ্রুতবানেতদেব হি॥"

আশ্বমেধিক পর্ব্ব ১৪৪ পৃষ্ঠায় দ্বিতীয় শ্লোক। অর্থাৎ কুরুক্ষেত্র যুদ্ধারম্ভের পূর্ব্বে তুমি (অর্জ্জুন) রথে থাকিয়া আমার এই প্রকার বাক্য (ভগবদ্গীতা) শুনিয়াছিলে।

"পূর্ব্বমপ্যেতদেবোক্তং যুদ্ধকাল উপস্থিতে।
ময়া তব মহাবাহো! তস্মাদত্র মনঃ কুরু॥"

আশ্বমেধিকপর্ব্বে ৩৯০ পৃষ্ঠায় ৭ শ্লোক। অর্থাৎ পূর্ব্বেই কুরুক্ষেত্র যুদ্ধের সময় উপস্থিত হইলে, আমি তোমার নিকট ভগবদ্গীতাস্বরূপ এই বিষয়ই বলিয়াছিলাম।

আদিপর্ব্বে ভীষ্মপর্ব্বীয় উপপর্ব্ব-গণনা প্রকরণেও দেখিতে পাওয়া যাইবে—

"পর্ব্বোক্তং ভগবদ্গীতা পর্ব্ব ভীষ্মবধস্ততঃ॥"

আদিপর্ব্ব ১১৬ পৃষ্ঠা, ৭০ শ্লোক। অর্থাৎ তাহার পর ভগবদ্গীতারূপ উপপর্ব, তৎপরে ভীষ্মবধরূপ উপপর্ব্ব ভীষ্মপর্বে কথিত হইয়াছে। তারপর শান্তিপর্বেও দেখা যায়—

"সারথ্যমর্জ্জুনস্যাজৌ কুর্বন্ গীতামৃতং দদৌ।
লোকত্রয়োপকারায় তস্মৈ ব্রহ্মাত্মনে নমঃ॥"

শান্তিপর্ব, ৪২৯ পৃষ্ঠা, ১০৬ শ্লোক। অর্থাৎ—যিনি যুদ্ধে অর্জ্জুনের সারথ্য করিতে প্রবৃত্ত হইয়া, ত্রিভুবনের উপকার করিবার জন্য অর্জ্জুনকে গীতামৃত দান করিয়াছেন, সেই পরব্রহ্মরূপী কৃষ্ণকে নমস্কার করি।

শিক্ষিত ও বিবেচক পাঠক-পাঠিকাগণ এখন বিবেচনা করিয়া দেখুন, মহাভারতরচয়িতা স্বয়ং বেদব্যাসই মূল মহাভারতের চারিটি স্থানে ভিন্ন ভিন্ন প্রসঙ্গে চারিবার যে ভগবদ্গীতার কথা বলিয়াছেন, সেই ভগবদ্গীতা প্রক্ষিপ্ত অর্থাৎ কোনও পরবর্ত্তী লেখক ভগবদ্গীতা রচনা করিয়া ভীষ্মপর্ব্বে ও কুরুক্ষেত্র-যুদ্ধারম্ভের পূর্ব্বে মূল মহাভারতে সন্নিবেশিত করিয়া গিয়াছেন, এইরূপ বলা কত বড় অদূরদর্শিতা বা অসঙ্গত উক্তি। কোনও লোক দূর হইতে ঠাকুরের আসনে একটি লক্ষণাক্রান্ত লক্ষ্মীনারায়ণ চক্র নামক শালগ্রাম দেখিয়া যদিও "একটী মসীলিপ্ত মৃৎপিণ্ড" বলিয়া অবজ্ঞা করে, তাহাতে যেমন লক্ষ্মীনারায়ণ-চক্রের গৌরবহানি হয় না, সেইরূপ স্বয়ং বেদব্যাসোক্ত মূল মহাভারতীয় অংশ বিশেষ পরম পবিত্র গৌরবময় ভগবদ্গীতাকে অদূরদর্শীদিগের প্রক্ষিপ্তবাদ ও ভগবদ্গীতার কোনও গৌরবহানি করিতে পারে নাই এবং পারিবেও না। আমি এই বিষয় পূর্ব্বোক্ত ভীষ্মপর্ব্বোক্ত গীতার প্রারম্ভে আমার রচিত 'ভারতকৌমুদী' টীকা ও বঙ্গানুবাদে ভগবদ্গীতার প্রক্ষিপ্তবাদের খণ্ডনোপক্রমে অনেক কথা বলিয়াছি, প্রয়োজন বোধ করিলে পাঠক-পাঠিকাগণ তাহাও দেখিতে পারেন। ইতি—

কলিকাতা, ইণ্টালী, ৪১ নং দেব লেন,<br>৯ই ভাদ্র, ১৩৬৫ সাল। } শ্রীহরিদাসদেবশর্ম্মা।

# পাঠক্রমে মহাভারতের বৃহৎ সূচীপত্র

—:•:—

## আশ্বমেধিকপর্ব্ব

# পাঠক্রমে আশ্বমেধিকপর্ব্বের বৃহৎ সূচীপত্র।

## পাঠক্রমে আশ্বমেধিকপর্ব্বের বৃহৎ সূচীপত্র।



আশ্বমেধিকপর্ব্বের সূচীপত্র সমাপ্ত ॥০॥

# আশ্বমেধিকপর্ব্বের উপপর্ব্ব।



—০—

# আশ্বমেধিকপর্ব্বের অধ্যায় ও শ্লোকসংখ্যা।

—ঃ*ঃ—

মহর্ষি নিজেই আদিপর্ব্বের পর্ব্বসংগ্রহাধ্যায়ে (দ্বিতীয় অধ্যায়ে) লিখিয়া গিয়াছেন—

"ইত্যাশ্বমেধিকং পর্ব্ব প্রোক্তমেতমহাদ্ভুতম্ ॥৩৪৩॥
অত্রাধ্যায়শতং ত্রিংশত্তথাধ্যায়াশ্চ শব্দিতাঃ।
ত্রীণি শ্লোকসহস্রাণি তাবন্ত্যেব শতানি চ ॥৩৪৪॥
বিংশতিশ্চ তথা শ্লোকাঃ সংখ্যাতাস্তত্ত্বদর্শিনা।"

অর্থাৎ অতি আশ্চর্য্য আশ্বমেধিকপর্ব্ব এই বলা হইল। এই পর্ব্বে এক শত ত্রিশটি অধ্যায় এবং তিন হাজার তিন শত কুড়িটি শ্লোক আছে।

নিম্নলিখিত তালিকাটি দেখিলেই ইহার সম্পূর্ণ মিল দেখিতে পাওয়া যাইবে।

| অধ্যায়সংখ্যা | শ্লোকসংখ্যা | অধ্যায়সংখ্যা | শ্লোকসংখ্যা | অধ্যায়সংখ্যা | শ্লোকসংখ্যা |
|---|---|---|---|---|---|
| ১ | ১৯ | ২১ | ১৩ | ৪১ | ১৯ |
| ২ | ২১ | ২২ | ২৮ | ৪২ | ২০ |
| ৩ | ২৩ | ২৩ | ২৬ | ৪৩ | ৩৬ |
| ৪ | ২৭ | ২৪ | ১২ | ৪৪ | ১৮ |
| ৫ | ২৮ | ২৫ | ১৭ | ৪৫ | ১৫ |
| ৬ | ৩৩ | ২৬ | ২৫ | ৪৬ | ২৫ |
| ৭ | ২৭ | ২৭ | ১৯ | ৪৭ | ১৩ |
| ৮ | ৩৯ | ২৮ | ১৭ | ৪৮ | ৫ |
| ৯ | ৩৭ | ২৯ | ৫ | ৪৯ | ৩১ |
| ১০ | ৩৬ | ৩০ | ১৩ | ৫০ | ১২ |
| ১১ | ২০ | ৩১ | ২৫ | ৫১ | ২০ |
| ১২ | ১৬ | ৩২ | ৫ | ৫২ | ২০ |
| ১৩ | ২২ | ৩৩ | ২৩ | ৫৩ | ৮ |
| ১৪ | ১৬ | ৩৪ | ২২ | ৫৪ | ১৪ |
| ১৫ | ৩০ | ৩৫ | ৩৩ | ৫৫ | ২২ |
| ১৬ | ৩৫ | ৩৬ | ১৩ | ৫৬ | ১২ |
| ১৭ | ৪৬ | ৩৭ | ২৬ | ৫৭ | ১৩ |
| ১৮ | ৪২ | ৩৮ | ৮ | ৫৮ | ৫৭ |
| ১৯ | ৩৬ | ৩৯ | ১২ | ৫৯ | ১৭ |
| ২০ | ৫৩ | ৪০ | ১২ | ৬০ | ১৩ |
| | ৬০৬ | | ৩৫৪ | | ৩৯০ |

| অধ্যায়সংখ্যা | শ্লোকসংখ্যা | অধ্যায়সংখ্যা | শ্লোকসংখ্যা | অধ্যায়সংখ্যা | শ্লোকসংখ্যা |
|---|---|---|---|---|---|
| ৬১ | ১৭ | ৮৫ | ১৯ | ১০৮ | ৪১ |
| ৬২ | ৬ | ৮৬ | ২৪ | ১০৯ | ২১ |
| ৬৩ | ২৪ | ৮৭ | ২৪ | ১১০ | ২৫ |
| ৬৪ | ২৫ | ৮৮ | ২১ | ১১১ | ৪২ |
| ৬৫ | ৪৩ | ৮৯ | ৯ | ১১২ | ৪৪ |
| ৬৬ | ১০ | ৯০ | ১৭ | ১১৩ | ১১৬ |
| ৬৭ | ৫৭ | ৯১ | ২৫ | ১১৪ | ৩৫ |
| ৬৮ | ২৬ | ৯২ | ২৭ | ১১৫ | ৩৭ |
| ৬৯ | ২৩ | ৯৩ | ৩৪ | ১১৬ | ১৫ |
| ৭০ | ১৯ | ৯৪ | ২০ | ১১৭ | ৫৯ |
| ৭১ | ২২ | ৯৫ | ২৬ | ১১৮ | ১২ |
| ৭২ | ৩৪ | ৯৬ | ৩২ | ১১৯ | ২৫ |
| ৭৩ | ২৮ | ৯৭ | ২১ | ১২০ | ৯ |
| ৭৪ | ১৬ | ৯৮ | ২৬ | ১২১ | ৬৩ |
| ৭৫ | ১৫ | ৯৯ | ১২ | ১২২ | ২২ |
| ৭৬ | ৩০ | ১০০ | ২৭ | ১২৩ | ৩৭ |
| ৭৭ | ২০ | ১০১ | ১৮ | ১২৪ | ২৪ |
| ৭৮ | ৩৬ | ১০২ | ২২ | ১২৫ | ৫৮ |
| ৭৯ | ৪০ | ১০৩ | ২১ | ১২৬ | ৪৪ |
| ৮০ | ২০ | ১০৪ | ৩০ | ১২৭ | ২০ |
| ৮১ | ২৩ | ১০৫ | ৩১ | ১২৮ | ৪৩ |
| ৮২ | ১৭ | ১০৬ | ১৯ | ১২৯ | ২৪ |
| ৮৩ | ২২ | ১০৭ | ২৪ | ১৩০ | ২৩ |
| ৮৪ | ২৯ | | | | |
| | ৬০২ | | ৫২৯ | | ৮৩৯ |

একুন—৬০৬+৩৫৪+৩৯০+৬০২+৫২৯+৮৩৯=৩৩২০

# মহাভারতম্



## আশ্বমেধিকপৰ্ব্ব

—ঃ*ঃ—

( ১। অশ্বমেধপৰ্ব্ব )

### প্রথমোঽধ্যায়ঃ।

—ঃ*ঃ—

নারায়ণং নমস্কৃত্য নরঞ্চৈব নরোত্তমম্।
দেবীং সরস্বতীঞ্চৈব ততো জয়মুদীরয়েৎ॥

বৈশম্পায়ন উবাচ।

কৃতোদকস্তু রাজানং ধৃতরাষ্ট্রং যুধিষ্ঠিরঃ।
পুরস্কৃত্য মহাবাহুরুত্ততারাকুলেন্দ্রিয়ঃ॥১॥

ভারতকৌমুদী

ওঁ নমো গণেশায়।

মহেশ! শেষে বয়সীহ শেষধারিন্! মহাভারতশেষভাগম্।
ব্যাখ্যাতুমিচ্ছোর্ভব মে বিশেষসহায়ভূতো নন্থ ভূতনাথ!॥১॥
শম্ভো! দশ মহাবিদ্যা বিদ্যন্তে দয়িতাস্তব।
তাসামেকাপি বিদ্যা মে ত্বৎপ্রসাদাৎ প্রসীদতু॥২॥

অথ "যজস্ব বিবিধৈর্যজ্ঞৈর্বহুভিরাপ্তদক্ষিণৈঃ" ইত্যনুশাসনপর্ব্বগতভীষ্মশেষোপদেশেন প্রাক্-সূচিতমাশ্বমেধিকপৰ্ব্ব আরভতে বৈশম্পায়ন উবাচ কৃতোদকমিতি। আকুলেন্দ্রিয়ঃ শোকাতিশয়েন বিহ্বলচিত্তঃ, মহাবাহুর্যুধিষ্ঠিরঃ, কৃতমুদকং তর্পণং যেন তং রাজানং ধৃতরাষ্ট্রম্, পুরস্কৃত্য অগ্রবর্ত্তীকৃত্য, গঙ্গাজলাদুত্ততার॥১॥

---

বৈশম্পায়ন বলিলেন—রাজা ধৃতরাষ্ট্র ভীষ্মের তর্পণ করিলে, শোকাকুলচিত্ত মহাবাহু যুধিষ্ঠির তাঁহাকে অগ্রবর্ত্তী করিয়া গঙ্গাজল হইতে তীরে উঠিলেন॥১॥

উত্তীর্য্য তু মহাবাহুর্বাষ্পব্যাকুললোচনঃ।
পপাত তীরে গঙ্গায়া ব্যাধবিদ্ধ ইব দ্বিপঃ ॥২॥

ভারতকৌমুদী

উত্তীর্য্যেতি। বাষ্পেণাশ্রুজলেন ব্যাকুলে লোচনে যস্য সঃ। দ্বিপো হস্তী ॥২॥

ভারতভাবদীপঃ

শ্রীমদ্গোপালমানম্য প্রাচীনাচার্য্যবর্ত্মনা।
আশ্বমেধিকভাবার্থঃ শ্রীকৃষ্ণেন প্রকাশ্যতে ॥
অশ্বিস্তত্যুর্দ্ধং যা যাস্তা অষ্টাবক্রেষু সূত্রিতাঃ।
সানৎসুজাতে বিবৃতং গীতায়াং বিপুলীকৃতম্ ॥
মোক্ষধর্ম্মেষু চ পুনর্নানাখ্যানোপবৃংহণৈঃ।
অতীব ব্যাকৃতং প্রত্যগাত্মতত্ত্বমনাকুলম্ ॥
যজ্জিজ্ঞাসোদয়ায়ৈব জপদানাদয়ঃ স্মৃতাঃ।
আনুশাসনিকে সম্যক্ চিত্তদোষবিনাশকাঃ ॥
যত্র প্রাবণ্যলাভায় বৈরাগ্যোদয়সিদ্ধয়ে।
কুরুক্ষয়াদিকো লোকবৃত্তান্ত উপবর্ণিতঃ ॥
তদেব স্পষ্টমত্রোপসংহারব্যপদেশতঃ।
আত্মতত্ত্বং বিবৃণুতে মুনিরাখ্যানকৈস্ত্রিভিঃ ॥

আখ্যানত্রয়ঞ্চ—সংবর্ত্তমরুত্তীয়ম্। কৃষ্ণধর্ম্মসংবাদঃ। কৃষ্ণার্জ্জুনসংবাদশ্চ। তত্রাদ্যে কাশ্যাং মৃতস্য মুক্তিং লিঙ্গেনৈব সূচয়িত্বেশ্বরারাধনাদিনা ধর্ম্মেণৈব ধনং লব্ধাত্মশুদ্ধয়ে যষ্টব্যমিত্যুক্তম্। দ্বিতীয়ে শাস্ত্রার্থসূত্রণম্। তৃতীয়ে তদ্বিবরণং চেতি। তদূর্দ্ধমুত্তঙ্কোপবৃত্ত্যাদ্যাখ্যানৈর্জ্ঞানোপযোগি-গুরু-শুশ্রূষা-মাহাত্ম্য-হিংসাত্মকযজ্ঞনিন্দাদি চ যথাযথং তাৎপর্য্যবিষয়তয়া জ্ঞেয়ম্। তত্রায়মাদ্যঃ শ্লোকঃ—নারায়ণমিতি। "আপো নারা ইতি প্রোক্তা আপো বৈ নরসূনবঃ। অয়নং তস্য তাঃ প্রোক্তং তেন নারায়ণঃ স্মৃতঃ॥" ইতি স্মৃতেঃ "আপঃ পুরুষবচস" ইতি শ্রুতেশ্চাপ্শব্দপ্রধানং ভূতপঞ্চকং নরেণান্তর্যামিণা সৃষ্টং নারম্। "তৎ সৃষ্ট্বা তদেবানুপ্রাবিশদিতি শ্রুতেঃ স্রষ্টা প্রবেষ্টা চ নারায়ণ ঈশ্বরঃ স এব প্রবিশ্যোপাধিধর্ম্মানভিমন্যমানো নরো জীবঃ। তাভ্যামুত্তমো নরোত্তমঃ কার্য্যকারণোপাধিদ্বয়নির্ম্মুক্তঃ পরমাত্মা। এতত্ত্রয়ং তৎস্বরূপপ্রকাশিকাং সরস্বতীং দেবীঞ্চ প্রণম্য জয়ং মহাভারতাখ্যমিতিহাসং সর্ব্বশ্রুতিস্মৃতিসারভূতমুদীরয়েদিতি তস্যার্থঃ। এতেন তত্ত্বমস্যাদিবাক্যার্থো জীবব্রহ্মাভেদো গ্রন্থপ্রতিপাদ্যো দর্শিতঃ ॥১॥ কৃতোদকস্ত রাজানমিতি। উত্ততার গঙ্গাং ত ইতি শেষঃ ॥২—১৯॥

ইতি শ্রীমহাভারতে নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে আশ্বমেধিক-
পর্ব্বণি অশ্বমেধে প্রথমোঽধ্যায়ঃ ॥১॥

---

মহাবাহু যুধিষ্ঠির উঠিয়া বাষ্পজলাকুল নয়ন হইয়া ব্যাধের বাণবিদ্ধ হস্তীর ন্যায় গঙ্গাতীরে পতিত হইলেন ॥২॥

তং সীদমানং জগ্রাহ ভীমঃ কৃষ্ণেন চোদিতঃ।
মৈবমিত্যব্রবীচ্চৈনং কৃষ্ণঃ পরবলার্দ্দনঃ ॥৩॥
তমার্ত্তং পতিতং ভূমৌ শ্বসন্তঞ্চ পুনঃ পুনঃ।
দদৃশুঃ পার্থিবা রাজন্! ধর্ম্মপুত্রং যুধিষ্ঠিরম্ ॥৪॥
তং দৃষ্ট্বা দীনমনসং গতসত্ত্বং নরেশ্বরম্।
ভূয়ঃ শোকসমাবিষ্টাঃ পাণ্ডবাঃ সমুপাবিশন্ ॥৫॥
রাজা তু ধৃতরাষ্ট্রস্তং পুত্রশোকাভিপীড়িতঃ।
বাক্যমাহ মহাবুদ্ধিঃ প্রজ্ঞাচক্ষুর্নরেশ্বরম্ ॥৬॥
উত্তিষ্ঠ কুরুশার্দূল! কুরু কার্য্যমনন্তরম্।
ক্ষত্রধর্ম্মেণ কৌন্তেয়! জিতেয়মবনী ত্বয়া ॥৭॥
ভুঙ্‌ক্ষ্ব সার্দ্ধং ভ্রাতৃভিস্তাং সুহৃদ্ভিশ্চ জনেশ্বর!।
শোচিতব্যং ন পশ্যামি ত্বয়া ধর্ম্মভৃতাংবর! ॥৮॥

---

ভারতকৌমুদী

তমিতি। সীদমানং শোকেনাবসীদন্তম্, চোদিতো নয়নেঙ্গিতেন প্রেরিতঃ ॥৩॥
তমিতি। আর্ত্তং শোকেন পীড়িতম্, শ্বসন্তং নিশ্বাসান্ মুঞ্চন্তম্ ॥৪॥
তমিতি। দীনমনসং শোকেন খিন্নচিত্তম্, গতসত্ত্বং তিরোহিতবলম্ ॥৫॥
রাজেতি। প্রজ্ঞাচক্ষুর্জ্ঞাননয়নঃ, নরেশ্বরং যুধিষ্ঠিরম্ ॥৬॥
উত্তিষ্ঠেতি। অনন্তরম্ অনন্তরকর্ত্তব্যম্। অবনী পৃথিবী ॥৭॥

তখন কৃষ্ণের ইঙ্গিতক্রমে ভীমসেন অবসন্ন যুধিষ্ঠিরকে ধারণ করিলেন এবং শত্রুসৈন্যদমনকারী কৃষ্ণ যুধিষ্ঠিরকে বলিলেন—'আপনি এইরূপ বিহ্বল হইবেন না' ॥৩॥

রাজা! তখন অন্যান্য রাজারা দেখিলেন—'ধর্ম্মপুত্র যুধিষ্ঠির শোকার্ত্ত ও ভূতলে পতিত হইয়া বার বার নিশ্বাস ত্যাগ করিতেছেন ॥৪॥

যুধিষ্ঠির শোকে অবসন্ন ও দুর্ব্বল হইয়াছেন দেখিয়া অপর পাণ্ডবেরা শোকাকুল হইয়া পুনরায় তাঁরে উপবেশন করিলেন ॥৫॥

তখন মহাবুদ্ধি, জ্ঞানচক্ষু ও পুত্রশোকার্ত্ত রাজা ধৃতরাষ্ট্র যুধিষ্ঠিরকে এই সকল কথা বলিলেন—॥৬॥

কৌরবশ্রেষ্ঠ! তুমি গাত্রোত্থান কর এবং পরকর্ত্তব্য কার্য্য সকল করিতে থাক। কুন্তীনন্দন! তুমি ক্ষত্রিয়ধর্ম্মানুসারে এই পৃথিবী জয় করিয়াছ ॥৭॥

---

(৬)···তথা দীনো মহাভুজম্—নি। প্রজ্ঞাচক্ষুর্নরেশ্বর!—বঙ্গ বর্দ্ধ।
(৮) ভুঙ্‌ক্ষ্ব ভোগান্ ভ্রাতৃভিশ্চ সুহৃদ্ভিশ্চ মনোঽনুগান্—বঙ্গ বর্দ্ধ।

শোচিতব্যং ময়া চৈব গান্ধার্য্যা চ মহীপতে ! ।
যয়োঃ পুত্রশতং নষ্টং স্বপ্নলব্ধং যথা ধনম্ ॥৯॥
অশ্রুত্বা হিতকামস্য বিদুরস্য মহাত্মনঃ ।
বাক্যানি সুমহার্থানি পরিতপ্যামি দুর্ম্মতিঃ ॥১০॥
উক্তবান্ বিদুরো যস্মাৎ ধর্ম্মাত্মা দিব্যদর্শনঃ ।
দুর্য্যোধনাপরাধেন কুলং তে বিনশিষ্যতি ॥১১॥
স্বস্তি চেদিচ্ছসে রাজন্ ! কুলস্য কুরু মে বচঃ ।
বধ্যতামেষ দুষ্টাত্মা মন্দো রাজা সুযোধনঃ ॥১২॥
কর্ণশ্চ শকুনিশ্চৈব নৈনং পশ্যতু কর্হিচিৎ ।
দ্যূতসম্পাতমপ্যেষামপ্রমাদেন বারয় ॥১৩॥

---

ভারতকৌমুদী

ভুঙ্ক্ষ্বেতি। তামবনীম্। শোচিতব্যং বিষয়ম্ ॥৮॥

শোচিতব্যমিতি। উক্তার্থে হেতুমাহ যয়োরিতি ॥৯॥

অশ্রুত্বেতি। সুমহান্তো যুক্তিযুক্ততয়াতিপ্রশস্তা অর্থা যেষাং তানি ॥১০॥

উক্তবানিতি। দিব্যমলৌকিকং দর্শনং পরিণামদর্শিতা যস্য সঃ ॥১১॥

স্বস্তীতি। স্বস্তি মঙ্গলম্। বধ্যতাং কারায়াং সংযম্যতাম্। হন্যতামিতি কেচিৎ। মন্দো মূর্খঃ ॥১২॥

কর্ণ ইতি। এনং দুর্য্যোধনম্। অপ্রমাদেন সাবধানতয়া এষাং দুর্য্যোধনাদীনাং দ্যূতসম্পাতং দ্যূতক্রীড়াসঙ্ঘর্ষং বারয় ॥১৩॥

---

নরনাথ ! তুমি এখন ভ্রাতৃগণ এবং সুহৃদ্‌গণের সহিত সেই পৃথিবী ভোগ করিতে থাক। ধার্ম্মিকশ্রেষ্ঠ ! আমি তোমার শোকের বিষয় দেখিতেছি না ॥৮॥

রাজা ! স্বপ্নলব্ধ ধনের ন্যায় যাহাদের একশত পুত্র নষ্ট হইয়াছে, সেই আমার ও গান্ধারীরই শোক করা উচিত ॥৯॥

আমি দুর্বুদ্ধি কিনা; তাই হিতাকাঙ্ক্ষী মহাত্মা বিদুরের যুক্তিযুক্ত বাক্য সকল না শুনিয়া পরিতপ্ত হইতেছি ॥১০॥

ধর্ম্মাত্মা ও অলৌকিক পরিণামদর্শী বিদুর আমাকে বলিয়াছিলেন যে, 'মহারাজ ! এক দুর্য্যোধনের অপরাধে আপনার বংশ বিনষ্ট হইবে ॥১১॥

রাজা ! আপনি যদি বংশের মঙ্গল ইচ্ছা করেন, তবে আমার বাক্য অনুসারে কার্য্য করুন। দুরাত্মা ও মূর্খ এই রাজা দুর্য্যোধনকে কারাগারে আবদ্ধ করুন ॥১২॥

কর্ণ ও শকুনি যেন কোন সময়েই দুর্য্যোধনের সহিত দেখা করিতে না পারে; আর আপনি সাবধান হইয়া ইহাদের দ্যূতক্রীড়ার সঙ্ঘর্ষ নিবারণ করুন ॥১৩॥

অভিষেচয় রাজানং ধর্ম্মাত্মানং যুধিষ্ঠিরম্।
স পালয়িষ্যতি বশী ধর্ম্মেণ পৃথিবীমিমাম্॥১৪॥
অথ নেচ্ছসি রাজানং কুন্তীপুত্রং যুধিষ্ঠিরম্।
মেঢ়ীভূতঃ স্বয়ং রাজ্যং প্রতিগৃহ্লীষ্ব পার্থিব!॥১৫॥
সমং সর্ব্বেষু ভূতেষু বর্ত্তমানং নরাধিপ।।
অনুজীবন্তু সর্ব্বে ত্বাং জ্ঞাতয়ো ভ্রাতৃভিঃ সহ॥১৬॥
এবং ব্রুবতি কৌন্তেয়! বিদুরে দীর্ঘদর্শিনি।
দুর্য্যোধনমহং পাপমন্ববর্ত্তং বৃথামতিঃ॥১৭॥
অশ্রুত্বা তস্য ধীরস্য বাক্যানি মধুরাণ্যহম্।
ফলং প্রাপ্য মহদ্‌দুঃখং নিমগ্নঃ শোকসাগরে॥১৮॥
বৃদ্ধৌ হি তেঽস্য পিতরৌ পশ্য নৌ দুঃখিতৌ নৃপ!।
ন শোচিতব্যং ভবতা পশ্যামীহ জনাধিপ!॥১৯॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাম্ আশ্বমেধিক-পর্ব্বণি অশ্বমেধে যুধিষ্ঠিরশোকাপনোদনে প্রথমোঽধ্যায়ঃ॥০॥

## ভারতকৌমুদী

অভীতি। বশী স্বাধীনচেতাঃ কর্ণাদিভির্দুর্য্যোধন ইব অন্যেনাপরিচালিতঃ।১৪॥
অথেতি। মেঢ়ীভূতো মধ্যস্থীভূতঃ॥১৫॥
সমমিতি। সমং সমদর্শিনম্॥১৬॥
এবমিতি। বৃথামতির্ভ্রান্তবুদ্ধিঃ॥১৭॥
অশ্রুত্বেতি। মহদ্দুঃখং তদ্রূপং ফলম্॥১৮॥

আপনি ধর্ম্মাত্মা যুধিষ্ঠিরকে রাজরূপে অভিষিক্ত করান। সেই স্বাধীনচেতা যুধিষ্ঠির ধর্ম্মানুসারে এই পৃথিবী পালন করিবেন॥১৪॥

রাজা! পক্ষান্তরে আপনি যদি কুন্তীপুত্র যুধিষ্ঠিরকে রাজা করিতে ইচ্ছা না-ই করেন, তাহা হইলে আপনি মধ্যস্থ হইয়া নিজে রাজ্য গ্রহণ করুন॥১৫॥

নরনাথ! আপনি সর্ব্বভূতে সমদর্শী হইয়া চলিতে থাকুন এবং ভ্রাতৃগণের সহিত জ্ঞাতিগণ আপনাকে লক্ষ্য করিয়া জীবন ধারণ করুন'॥১৬॥

কুন্তীনন্দন! দূরদর্শী বিদুর এইরূপ বলিতে লাগিলেও আমি ভ্রান্তবুদ্ধি হইয়া পাপিষ্ঠ দুর্য্যোধনেরই অনুসরণ করিতেছিলাম॥১৭॥

আমি সেই বিচক্ষণ বিদুরের মধুর বাক্য সকল না শুনিয়া মহাদুঃখরূপ ফল পাইয়া এখন শোকসাগরে মগ্ন হইয়াছি॥১৮॥

# দ্বিতীয়োঽধ্যায়ঃ।

—ঃ*ঃ—

বৈশম্পায়ন উবাচ।

এবমুক্তস্তু রাজাঽসৌ ধৃতরাষ্ট্রেণ ধীমতা।
তূষ্ণীং বভূব মেধাবী তমুবাচাথ কেশবঃ ॥১॥
অতীব মনসা শোকঃ ক্রিয়মাণো জনাধিপ!।
সন্তাপয়তি চৈতস্য পূর্ব্বপ্রেতান্ পিতামহান্ ॥২॥
যজস্ব বিধিবদ্‌যজ্ঞৈর্বিবিধৈরাপ্তদক্ষিণৈঃ।
দেবাংস্তর্পয় সোমেন স্বধয়া চ পিতৃনপি ॥৩॥

ভারতকৌমুদী

বৃদ্ধাবিতি। পিতরৌ মাতাপিতরৌ, নৌ আবাং গান্ধারীধৃতরাষ্ট্রৌ ॥১৯॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াম্ আশ্বমেধিকপর্ব্বণি অশ্বমেধে প্রথমোঽধ্যায়ঃ ॥০॥

—ঃ*ঃ—

এবমিতি। মেধাবী বুদ্ধিমান্। অতএব ধৃতরাষ্ট্রোক্তের্যুক্তিযুক্ততয়া প্রতিবাদো ন কৃত ইতি ভাবঃ ॥১॥

অতীবেতি। এতস্য শোককর্ত্তুঃ, পূর্ব্বপ্রেতান্ পূর্ব্বং মৃতান্ ॥২॥

যজস্বেতি। আপ্তদক্ষিণৈঃ প্রচুরদক্ষিণাযুক্তৈঃ। "স্বধা বৈ পিতৃণামন্নম্" ইতি শ্রুতিঃ ॥৩॥

---

রাজা! তোমার বৃদ্ধ পিতা ও মাতা আজ দুঃখসাগরে পতিত হইয়াছেন দেখ; কিন্তু নরনাথ! তোমার শোকের বিষয় আমি দেখিতেছি না' ॥১৯॥

—ঃ*ঃ—

বৈশম্পায়ন বলিলেন—বুদ্ধিমান্ ধৃতরাষ্ট্র এইরূপ বলিলে, বুদ্ধিমান্ যুধিষ্ঠির নীরব হইয়া রহিলেন। তাহার পর কৃষ্ণ তাঁহাকে কহিলেন—॥১॥

'নরনাথ! মনে মনে অত্যন্ত শোক করিলে সেই শোকই শোককর্ত্তার পূর্ব্বমৃত পিতৃপিতামহগণকে সন্তপ্ত করে ॥২॥

আপনি যথাবিধানে প্রচুর দক্ষিণাযুক্ত নানাবিধ যজ্ঞ করুন এবং সোমরসদ্বারা দেবগণের ও অন্নদ্বারা পিতৃগণের তৃপ্তিসাধন করিতে থাকুন ॥৩॥

---

(১) এবমুক্তস্তু রাজা স—বঙ্গ বর্দ্ধ।

অতিথীনন্নপানেন কামৈরন্যৈরকিঞ্চনান্।
ত্বদ্বিধস্য মহাবুদ্ধের্নৈতদদ্যোপপদ্যতে।
বিদিতং বেদিতব্যং তে কর্ত্তব্যমপি তে কৃতম্ ॥৪॥
শ্রুতাশ্চ রাজধর্ম্মাস্তে ভীষ্মাদ্‌ভাগীরথীসুতাৎ।
কৃষ্ণদ্বৈপায়নাচ্চৈব নারদাদ্বিদুরাত্তথা ॥৫॥
নেমামর্হসি মূঢ়ানাং বৃত্তিং ত্বমনুবর্ত্তিতুম্।
পিতৃপৈতামহং বৃত্তমাস্থায় ধুরমুদ্বহ ॥৬॥
যুক্তং হি যশসা ক্ষাত্রং স্বর্গং প্রাপ্তুমসংশয়ম্।
ন হি কশ্চিদ্ধি শূরাণাং নিহতোঽত্র পরাঙ্মুখঃ ॥৭॥
ত্যজ শোকং মহারাজ! ভবিতব্যং হি তত্তথা।
ন শক্যাস্তে পুনর্দ্রষ্টুং ত্বয়া যেঽস্মিন্ রণে হতাঃ ॥৮॥

ভারতকৌমুদী

অতিথীনিতি। অকিঞ্চনান্ দরিদ্রান্। এতৎ শোচনম্, উপপদ্যতে যুজ্যতে। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৪॥

শ্রুতা ইতি। তে ত্বয়া। অতো রাজধর্ম্মবিদস্তব নৈতদুচিতমিতি ভাবঃ ॥৫॥

নেতি। বৃত্তিং ব্যবহারম্। ধুরং রাজ্যভারম্ ॥৬॥

যুক্তমিতি। যুক্তং সর্ব্বেষামেবোপপন্নম্। অত্র কুরুক্ষেত্রযুদ্ধে ॥৭॥

ত্যজেতি। ভবিতব্যমদৃষ্টবশাৎ, তত্তেষাং মরণম্ ॥৮॥

আর অন্ন ও পানীয়দ্বারা অতিথিদিগকে এবং অন্যান্য অভীষ্ট বস্তুদ্বারা দরিদ্রগণকে সন্তুষ্ট করুন; কিন্তু আপনার ন্যায় মহাবুদ্ধি লোকের আজ এইরূপ শোক করা যুক্তিযুক্ত হয় না। বিশেষতঃ, আপনি জ্ঞাতব্য বিষয় জানিয়াছেন এবং কর্ত্তব্য কার্য্যও করিয়াছেন ॥৪॥

আপনি গঙ্গার পুত্র ভীষ্ম, বেদব্যাস, নারদ ও বিদুরের নিকট হইতে সমস্ত রাজধর্ম্ম শুনিয়াছেন ॥৫॥

আপনি মূর্খগণের এইরূপ ব্যবহারের অনুসরণ করিতে পারেন না; কিন্তু পৈতৃক ব্যবহার অবলম্বন করিয়া রাজ্যভার বহন করুন ॥৬॥

এই যুদ্ধে নিহত ক্ষত্রিয়গণের ক্ষত্রিয়োচিত স্বর্গলাভ করাই সম্ভবপর, এ বিষয়ে কোন সন্দেহ নাই। কারণ, এই কুরুক্ষেত্রযুদ্ধে বীরগণের মধ্যে কেহই পরাঙ্মুখ হইয়া নিহত হন নাই ॥৭॥

মহারাজ! শোক পরিত্যাগ করুন, যাহা হইয়া গিয়াছে, তাহা সেইরূপই হইবার ছিল। এই যুদ্ধে যাঁহারা নিহত হইয়াছেন, তাঁহাদিগকে আপনি আর দেখিতে সমর্থ হইবেন না' ॥৮॥

এতাবদুক্ত্বা গোবিন্দো ধর্ম্মরাজং যুধিষ্ঠিরম্ ।
বিররাম মহাতেজাস্তমুবাচ যুধিষ্ঠিরঃ ॥৯॥
গোবিন্দ ! ময়ি যা প্রীতিস্তব সা বিদিতা ময়া ।
সৌহৃদেন তথা প্রেম্ণা সদা ময্যনুকম্পসে ॥১০॥
প্রিয়ং তু মে স্যাৎ সুমহৎ কৃতং চক্রগদাধর ! ।
শ্রীমন্ ! প্রীতেন মনসা সর্বং যাদবনন্দন ! ॥১১॥
যদি মামনুজানীয়াদ্ভবান্ গন্তুং তপোবনম্ ।
কৃতকৃত্যো ভবিষ্যামি ইতি মে নিশ্চিতা মতিঃ ॥১২॥
ন হি শান্তিং প্রপশ্যামি পাতয়িত্বা পিতামহম্ ।
কর্ণঞ্চ পুরুষব্যাঘ্রং সংগ্রামেষ্বপলায়িনম্ ॥১৩॥
কর্ম্মণা যেন মুচ্যেয়মস্মাৎ ক্রূরাদরিন্দম ! ।
কর্ম্মণা তদ্বিধৎস্বেহ যেন শুধ্যতি মে মনঃ ॥১৪॥

---

ভারতকৌমুদী

এতাবদিতি। গোবিন্দঃ কৃষ্ণঃ। তং গোবিন্দম্ ॥৯॥
গোবিন্দেতি। সৌহৃদেন সম্পর্কনিবন্ধনেন প্রণয়েন, প্রেম্ণা সদ্ভাবপ্রযুক্তেন প্রণয়েন ॥১০॥
প্রিয়মিতি। ত্বয়া যৎ কৃতং তৎসর্ব্বমেব মে সুমহৎ প্রিয়ং স্যাদিতি সম্বন্ধঃ ।১১॥
যদীতি। কৃতং কৃত্যং কর্ত্তব্যো যেন সঃ ॥১২॥
নেতি। হি যস্মাৎ, পাতয়িত্বা শিখণ্ডিপ্রভৃতিভিঃ ॥১৩॥
কর্ম্মণেতি। ক্রূরান্নিষ্ঠুরাদ্ব্যবহারাৎ। কর্ম্মণা স্বকীয়ব্যাপারেণ ॥১৪॥

---

মহাতেজা কৃষ্ণ ধর্ম্মরাজ যুধিষ্ঠিরকে এই পর্য্যন্ত বলিয়া বিরত হইলেন। তখন যুধিষ্ঠির তাঁহাকে বলিতে লাগিলেন—॥৯॥

'কৃষ্ণ! আমার উপরে তোমার যে প্রীতি রহিয়াছে, তাহা আমি জানি। তুমি বন্ধুতা ও প্রণয়বশতঃ সর্ব্বদাই আমার উপরে দয়া করিয়া থাক ॥১০॥

চক্রগদাধারী শ্রীমান্ যাদবনন্দন! তুমি সন্তুষ্ট চিত্তে যে সকল কার্য্য করিয়া আসিতেছ, সে সমস্তই আমার গুরুতর প্রীতিকর হইয়া আসিতেছে ॥১১॥

তপোবনে যাইবার জন্য তুমি যদি আমাকে অনুমতি কর, তাহা হইলে আমি কৃতকৃত্য হই—এইরূপ বুদ্ধিই আমি স্থির করিয়াছি ॥১২॥

কারণ, পিতামহ ভীষ্মদেবকে এবং যুদ্ধে অপলায়ী পুরুষশ্রেষ্ঠ কর্ণকে বধ করাইয়া আমি সংসারে শান্তি দেখিতেছি না ॥১৩॥

---

(১২) ইতঃ প্রভৃত্যধ্যায়সমাপ্তিং যাবৎ পুস্তকভেদাদেব মহান্তঃ পাঠভেদা দৃশ্যন্তে।

কর্ম্মণা। যেন মুচ্যেয়মস্মাৎ ক্রূরাদরিন্দম ! ।
তমেবং বাদিনং পার্থং ব্যাসঃ প্রোবাচ ধর্ম্মবিৎ।
সান্ত্বয়ন্ সুমহাতেজাঃ শুভং বচনমর্থবৎ ॥১৫॥
সুকৃতা তে মতিস্তাত। পুনর্বাল্যেন মুহ্যসে।
কিমাকাশে বয়ং সর্ব্বে প্রলপামো মুহুর্মুহুঃ ॥১৬॥
বিদিতাঃ ক্ষত্রধর্ম্মাস্তে যেষাং যুদ্ধেন জীবিকা।
তথা প্রবৃত্তো নৃপতির্নাধিবন্ধেন যুজ্যতে ॥১৭॥
মোক্ষধর্ম্মাশ্চ নিখিলা যাথাতথ্যেন তে শ্রুতাঃ।
যথা বৈ কামজাং মায়াং পরিত্যক্তুং ত্বমর্হসি ॥১৮॥

ভারতকৌমুদী

তমিতি। পার্থং পৃথাপুত্রং যুধিষ্ঠিরম্। অর্থবৎ যুক্তযুক্তিম্ ॥১৫॥

সুকৃতেতি। তে ত্বয়া, মতিঃ সুকৃতা ন্যায্যকার্য্যকরণাৎ সমীচীনৈব বিহিতা, পুনঃ কদাচিৎ বাল্যেন অল্পবয়স্কতয়া মুহ্যসে। বয়ং কিং মুহুর্মুহুরাকাশে শূন্যস্থান ইব প্রলপামঃ অনর্থকং ব্রূমঃ। তদনুসারেণ কস্যাপি কার্য্যস্যাজাতত্বাদিতি ভাবঃ ॥১৬॥

বিদিতা ইতি। তে ত্বয়া, যেষাং ক্ষত্রাণাম্। তথা ক্ষত্রধর্ম্মানুসারেণ, প্রবৃত্তো নৃপতিঃ আধিবন্ধেন মনঃপীড়াসম্বন্ধেন ন যুজ্যতে ন সম্বধ্যতে ॥১৭॥

মোক্ষেতি। কামজাং বিষয়কামনাজাতাম্, মায়াং মোহম্ ॥১৮॥

---

শত্রুদমনকারী। যে কার্য্যদ্বারা এই নিষ্ঠুর ব্যবহার হইতে মুক্ত হইতে পারি, তুমি নিজ কার্য্যদ্বারা তাহাই কর; যাহাতে আমার মন প্রসন্ন হয়' ॥১৪॥

যুধিষ্ঠির এইরূপ বলিতে লাগিলে, ধর্ম্মজ্ঞ ও অতি মহাতেজা বেদব্যাস সান্ত্বনা দিবার জন্য মঙ্গলজনক ও যুক্তিযুক্ত এই সকল বাক্য তাঁহাকে বলিতে লাগিলেন—॥১৫॥

'বৎস। তুমি তোমার বুদ্ধিকে শিক্ষিত করিয়াছ, আবার বালকতানিবন্ধন মুগ্ধ হইতেছ। আমরা সকলে কি শূন্য স্থানে বার বার অনর্থক বাক্য বলিতেছি ? ॥১৬॥

যাহাদের যুদ্ধদ্বারাই জীবিকানির্ব্বাহ হয়, সেই ক্ষত্রিয়দের ধর্ম্ম তুমি অবগত হইয়াছ। সেই ক্ষত্রিয় ধর্ম্মানুসারে প্রবৃত্ত রাজা কখনও মনঃপীড়াযুক্ত হন না ॥১৭॥

তুমি যথাযথভাবে সমস্ত মোক্ষধর্ম্ম শুনিয়াছ, যাহার ফলে কামজাত মোহ পরিত্যাগ করিতে পার ॥১৮॥

অসকৃচ্চাপি সন্দেহাশ্ছিন্নাস্তে কামজা ময়া।
অশ্রদ্দধানো দুর্ম্মেধা লুপ্তস্মৃতিরসি ধ্রুবম্।
মৈবং ভব ন তে যুক্তমিদমজ্ঞানমীদৃশম্ ॥১৯॥
প্রায়শ্চিত্তানি সর্ব্বাণি বিদিতানি চ তেঽনঘ!।
রাজধর্ম্মাশ্চ তে সর্ব্বে দানধর্ম্মাশ্চ তে শ্রুতাঃ ॥২০॥
স কথং সর্ব্বধর্ম্মজ্ঞঃ সর্বাগমবিশারদঃ।
পরিমুহ্যসি ভূয়স্ত্বমজ্ঞানাদিব ভারত! ॥২১॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাম্ আশ্বমেধিক-
পর্ব্বণি অশ্বমেধে যুধিষ্ঠিরসান্ত্বনে দ্বিয়োঽধ্যায়ঃ ॥০॥

ভারতকৌমুদী

অসকৃদিতি। অশ্রদ্দধানঃ অস্মদ্বাক্যমবিশ্বসন্। এবং মুগ্ধো মা ভব। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥১৯॥

প্রায় ইতি। রাজধর্ম্মা রাজ্ঞামাচারাঃ, তে ত্বয়া ॥২০॥

স ইতি। সর্ব্বাগমবিশারদঃ সর্বশাস্ত্রবিচক্ষণঃ ॥২১॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং
মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াম্ আশ্বমেধিকপর্ব্বণি
অশ্বমেধে দ্বিতীয়োঽধ্যায়ঃ ॥০॥

ভারতভাবদীপঃ

এবং শোকাক্রান্তো বৈরাগ্যমিচ্ছতীতি স্পষ্টয়তি—এবমুক্তস্ত্বিত্যধ্যায়েন ॥১—২১॥

ইতি শ্রীমহাভারতে নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে আশ্বমেধিক-
পর্ব্বণি অশ্বমেধে দ্বিতীয়োঽধ্যায়ঃ ॥২॥

আমি তোমার কামজাত সন্দেহ সকল বার বার নিরাস করিয়াছি। আমার মনে হয়, তুমি আমার বাক্যে বিশ্বাস কর না, কিংবা দুর্মেধা বলিয়া নিশ্চয়ই তোমার তাহার স্মৃতি লুপ্ত হইয়া গিয়াছে। তুমি এরূপ হইও না, তোমার এই প্রকার এই অজ্ঞান সঙ্গত নহে ॥১৯॥

নিষ্পাপ যুধিষ্ঠির! তুমি সমস্ত প্রায়শ্চিত্ত অবগত হইয়াছ এবং সকল রাজ-ধর্ম্ম ও দানধর্ম্ম শুনিয়াছ ॥২০॥

ভরতনন্দন! সেই তুমি সর্ব্বধর্ম্মজ্ঞ ও সর্ব্বশাস্ত্রবিশারদ হইয়া অজ্ঞানবশতই যেন আবার কেন মুগ্ধ হইতেছ?' ॥২১॥

# তৃতীয়োঽধ্যায়ঃ।

—ঃ❀ঃ—

ব্যাস উবাচ।

যুধিষ্ঠির ! তব প্রজ্ঞা ন সম্যগিতি মে মতিঃ।
ন হি কশ্চিৎ স্বয়ং মর্ত্ত্যঃ স্ববশঃ কুরুতে ক্রিয়াম্ ॥১॥
ঈশ্বরেণ চ যুক্তোঽয়ং সাধ্বসাধু চ মানবঃ।
করোতি পুরুষঃ কর্ম্ম তত্র কা পরিদেবনা ॥২॥
আত্মানং মন্যসে চাথ পাপকর্ম্মাণমন্ততঃ।
শৃণু তত্র যথা পাপমপকৃষ্যেত ভারত ! ॥৩॥
তপোভিঃ ক্রতুভিশ্চৈব দানেন চ যুধিষ্ঠির !।
তরন্তি নিত্যং পুরুষা যে স্ম পাপানি কুর্বতে ॥৪॥
যজ্ঞেন তপসা চৈব দানেন চ নরাধিপ !।
পূয়ন্তে নরশার্দূল ! নরা দুষ্কৃতকারিণঃ ॥৫॥

ভারতকৌমুদী

যুধীতি। প্রজ্ঞা বুদ্ধিঃ। মর্ত্ত্যো মরণধর্ম্মা প্রাণী, স্ববশঃ স্বাধীনঃ ॥১॥
ঈশ্বরেণেতি। যুক্তঃ প্রযুক্তঃ। পরিদেবনা বিলাপঃ ॥২॥
আত্মানমিতি। পাপং কর্ম্ম যস্য তম্। অপকৃষ্যেত বিনশ্যেৎ ॥৩॥
তপোভিরিতি। ক্রতুভির্যজ্ঞৈঃ। তরন্তি পাপেভ্যঃ ॥৪॥
যজ্ঞেনেতি। পূয়ন্তে পাপধ্বংসেন পবিত্রা ভবন্তি ॥৫॥

বেদব্যাস বলিলেন—'যুধিষ্ঠির ! আমার ধারণা এই যে, তোমার এই বুদ্ধি সমীচীন হইতেছে না। কারণ, কোন মানুষই স্বাধীন থাকিয়া নিজে কার্য্য করে না ॥১॥

মানুষ ঈশ্বরপ্রযুক্ত হইয়াই সৎ বা অসৎ কার্য্য করে; সুতরাং তাহাতে বিলাপের বিষয় কি আছে ? ॥২॥

ভরতনন্দন ! তুমি যদি নিজেকে পাপকারী বলিয়া মনে কর; তবে সে বিষয়ে যাহাতে সেই পাপ নষ্ট হয় তাহা শ্রবণ কর ॥৩॥

যুধিষ্ঠির ! যে সকল মানুষ সর্বদা পাপ করে, তাহারা তপস্যা, যজ্ঞ ও দান-দ্বারা সেই সমস্ত পাপ হইতে উত্তীর্ণ হয় ॥৪॥

অসুরাশ্চ সুরাশ্চৈব পুণ্যহেতোর্মখক্রিয়াম্ ।
প্রযতন্তে মহাত্মানস্তস্মাদ্‌যজ্ঞঃ পরায়ণম্ ॥৬॥
যজ্ঞৈরেব মহাত্মানো বভূবুরধিকাঃ সুরাঃ ।
ততো দেবাঃ ক্রিয়াবন্তো দানবানভ্যধর্ষয়ন্ ॥৭॥
রাজসূয়াশ্বমেধৌ চ সর্বমেধঞ্চ ভারত ! ।
নরমেধঞ্চ নৃপতে ! ত্বমাহর যুধিষ্ঠির ! ॥৮॥
যজস্ব বাজিমেধেন বিধিবদ্দক্ষিণাবতা ।
বহুকামান্নবিত্তেন রামো দাশরথির্যথা ॥৯॥
যথা চ ভরতো রাজা দৌষ্মন্তিঃ পৃথিবীপতিঃ ।
শাকুন্তলো মহাবীর্য্যস্তব পূর্বপিতামহঃ ॥১০॥

ভারতকৌমুদী

অসুরা ইতি। মখক্রিয়াং যজ্ঞকার্য্যং কর্ত্তুমিতি শেষঃ। পরায়ণং পাপনাশায় পরমাশ্রয়ঃ ॥৬॥

যজ্ঞৈরিতি। অধিকা অসুরেভ্যোঽধিকবলাঃ। অভ্যধর্ষয়ন্ পরাজিতবন্তঃ ॥৭॥

রাজেতি। রাজসূয়াদীনি যজ্ঞনামানি। আহর অনুতিষ্ঠ ॥৮॥

যজস্বেতি। বহূনি কামাঃ কাম্যবস্তুদানানি অন্নানি অন্নদানাদিবিত্তানি ধনদানানি চ যত্র তেন ॥৯॥

যথেতি। ভরতো নাম, দৌষ্মন্তির্দুষ্মন্তপুত্রঃ। শকুন্তলাগর্ভজাতঃ ॥১০॥

নরশ্রেষ্ঠ রাজা! পাপকারী মানুষেরা যজ্ঞ, তপস্যা ও দানদ্বারা পবিত্র হয় ॥৫॥

মহাত্মা দেবগণ ও অসুরগণ পুণ্যলাভের নিমিত্ত যজ্ঞকার্য্য করিবার জন্য চেষ্টা করেন। অতএব যজ্ঞই পাপনাশের বিষয়ে পরম আশ্রয় ॥৬॥

মহাত্মা দেবগণ যজ্ঞদ্বারাই অসুরগণ হইতে অধিক বলশালী হইয়াছিলেন, তাহাতেই সৎকার্য্যশালী সেই দেবগণ দানবগণকে পরাজিত করিতে পারিয়াছিলেন ॥৭॥

ভরতনন্দন রাজা যুধিষ্ঠির! তুমি রাজসূয়, অশ্বমেধ, সর্ব্বমেধ ও নরমেধ যজ্ঞ ক্রমশঃ করিতে থাক ॥৮॥

পূর্ব্বকালে দশরথনন্দন রামচন্দ্র যেমন করিয়াছিলেন, তেমন তুমিও যথাবিধানে প্রচুর দক্ষিণাদান এবং প্রচুর অভীষ্ট বস্তুদান, অন্নদান ও ধনদান-সহকারে অশ্বমেধ যজ্ঞের অনুষ্ঠান কর ॥৯॥

(৬) প্রবর্ত্তন্তে মহাত্মানঃ—নি।

যুধিষ্ঠির উবাচ।

অসংশয়ং বাজিমেধঃ পাবয়েৎ পৃথিবীপতিম্।
অভিপ্রায়স্তু মে কশ্চিত্তং ত্বং শ্রোতুমিহার্হসি ॥১১॥
ইমং জ্ঞাতিবধং কৃত্বা সুমহান্তং দ্বিজোত্তম !।
দানমল্পং ন শক্নোমি দাতুং বিত্তঞ্চ নাস্তি মে ॥১২॥
ন তু বালানিমান্ দীনানুৎসহে বসু যাচিতুম্।
তথৈবাদ্রর্ব্রণান্ কৃচ্ছ্রে বর্ত্তমানান্ নৃপাত্মজান্ ॥১৩॥
স্বয়ং বিনাশ্য পৃথিবীং যজ্ঞার্থং দ্বিজসত্তম !।
করমাহারয়িষ্যামি কথং শোকপরায়ণঃ ॥১৪॥

ভারতকৌমুদী

অসংশয়মিতি। পাবয়েৎ পাপক্ষপণেন পবিত্রীকুর্য্যাৎ ॥১১॥

ইমমিতি। অল্পমপি দানং কর্ত্তুমিতি শেষঃ, বিত্তং ধনম্ ॥১২॥

ননু বিদ্যমানরাজপুত্রেভ্যো যজ্ঞোপযোগি ধনং যাচস্ব ইত্যাহ নেতি। বালান্ কাংশ্চিদল্পবয়স্কান্, দীনান্ যুদ্ধাদৌ ধনব্যয়াৎ কাংশ্চিদ্দরিদ্রীভূতান্ তথৈব আর্দ্রা অদ্যাপ্যশুষ্কা ব্রণা অস্মিন্ যুদ্ধ এবাস্ত্রাঘাতক্ষতানি যেষাং তান্, অতএব কৃচ্ছ্রে কষ্টে বর্ত্তমানান্ ইমান্ নৃপাত্মজান্ রাজপুত্রান্, বসু ধনম্. যাচিতুম্ নোৎসহে ন শক্নোমি ॥১৩॥

স্বয়মিতি। করং রাজগ্রাহ্যং ধনম্ আহারয়িষ্যামি আদাপয়িষ্যামি ॥১৪॥

এবং দুষ্মন্তের পুত্র, শকুন্তলার গর্ভজাত তোমার পূর্ব্বপুরুষ, পৃথিবীর অধীশ্বর ভরতরাজা যেমন করিয়াছিলেন, তুমিও তেমনই করিতে থাক' ॥১০॥

যুধিষ্ঠির বলিলেন—'নিশ্চয়ই অশ্বমেধ যজ্ঞ পাপক্ষয় করিয়া রাজাকে পবিত্র করে। তবে সে বিষয়ে আমার কোন অভিপ্রায় আছে, তাহা আপনি শ্রবণ করুন ॥১১॥

ব্রাহ্মণশ্রেষ্ঠ! এই গুরুতর জ্ঞাতিবধ করিয়া অল্প দান করিতেও আমি সমর্থ নহি। কারণ, দানের উপযোগী ধন আমার নাই ॥১২॥

রাজপুত্রেরা অনেকেই বালক, আবার যুদ্ধে ধনক্ষয় হওয়ায় অনেকেই দরিদ্র হইয়া গিয়াছেন এবং যুদ্ধে আঘাত পাওয়ার ফলে অনেকেরই দেহের ক্ষতগুলি আর্দ্র রহিয়াছে। অতএব সকলেই কষ্টে রহিয়াছেন; সুতরাং তাঁহাদের নিকট আমি যজ্ঞের উপযোগী ধন প্রার্থনা করিতেও সমর্থ নহি ॥১৩॥

ব্রাহ্মণশ্রেষ্ঠ! নিজেই পৃথিবীটাকে ধ্বংস করিয়া শোকার্ত্ত থাকিয়া যজ্ঞের নিমিত্ত কি প্রকারেই বা আমি কর (চাঁদা) আদায় করিব? ॥১৪॥

(১১) পাবয়েৎ পৃথিবীমপি—নি। (১৩) তথৈবাদ্রবিণান্—নি।

দুর্য্যোধনাপরাধেন বসুধায়াং নরাধিপাঃ।
প্রনষ্টা যোজয়িত্বাস্মানকীর্ত্ত্যা মুনিসত্তম ! ॥১৫॥
দুর্য্যোধনেন পৃথিবী ক্ষপিতা বিত্তকারণাৎ।
কোশশ্চাপি বিশীর্ণোঽসৌ ধার্ত্তরাষ্ট্রস্য দুর্ম্মতেঃ ॥১৬॥
পৃথিবী দক্ষিণা চাত্র বাজিমেধে মহাক্রতৌ।
বিদ্বদ্ভিঃ পরিদৃষ্টোঽয়ং শিষ্টো বিধিবিপর্য্যয়ঃ ॥১৭॥
ন চ প্রতিনিধিং কর্ত্তুং চিকীর্ষামি তপোধন !।
অত্র মে ভগবন্ ! সম্যক্ সাচিব্যং কর্ত্তুমর্হসি ॥১৮॥

## ভারতকৌমুদী

দুর্য্যোধনেতি। অস্মান্ অকীর্ত্ত্যা নিন্দয়া যোজয়িত্বা নিন্দাভাগিনঃ কৃত্বেত্যর্থঃ ॥১৫॥

দুর্য্যোধনেনেতি। বিশীর্ণঃ ক্ষীণধনঃ, দুর্মতের্দুর্বুদ্ধিবশাৎ ॥১৬॥

পৃথিবীতি। পৃথিবী ভূমিঃ। অন্যথা করণে বেদোক্তস্য বিধেঃ বিপর্য্যয়োঽতিক্রমঃ, শিষ্টঃ শিষ্টৈরুক্তঃ ॥১৭॥

ননু ঘৃতস্য প্রতিনিধিতয়া তৈলমিব ভূমেঃ প্রতিনিধিভাবেন গাং দাস্যসীত্যাহ নেতি। সাচিব্যমুপদেশদানেন সাহায্যম্ ॥১৮॥

## ভারতভাবদীপঃ

মৌঢ্যপ্রযুক্তাদ্বৈরাগ্যাচ্ছাস্ত্রীয়কর্ম্মাচরণমেব শ্রেয় ইত্যুক্তং—যুধিষ্ঠির তব প্রজ্ঞেত্যাদিনা ॥১—১৭॥ প্রতিনিধিমনুকল্পম্ ॥১৮—২৩॥

ইতি শ্রীমহাভারতে নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে আশ্বমেধিক-
পর্ব্বণি অশ্বমেধে তৃতীয়োঽধ্যায়ঃ ॥৩॥

মুনিশ্রেষ্ঠ! পৃথিবীর রাজারা দুর্য্যোধনের দোষে আমাদিগকে নিন্দার পাত্র করিয়া ধ্বংসপ্রাপ্ত হইয়াছেন ॥১৫॥

দুর্য্যোধন ধনের জন্য সমস্ত ভূমিই (পত্তনীপ্রভৃতি দিয়া) নষ্ট করিয়াছে এবং দুর্য্যোধনের দুর্বুদ্ধিনিবন্ধন ঐ রাজকোশও ধনশূন্য হইয়া গিয়াছে ॥১৬॥

এই মহাযজ্ঞ অশ্বমেধে ভূমি দক্ষিণা দিতে হয়—এই বিধিই বিদ্বানেরা দেখিয়াছেন ; ইহার অন্যথা করিলে বিধির অতিক্রম করা হইল বলিয়া শিষ্টেরা মনে করিবেন ॥১৭॥

ভগবন্ তপোধন ! আমি এ বিষয়ে প্রতিনিধি করিতেও ইচ্ছা করি না ; অতএব আপনি এই বিষয়ে সমীচীনভাবে আমার সহায়তা করুন' ॥১৮॥

(১৫) বসুধা বসুধাধিপাঃ—বঙ্গ বর্দ্ধ। (১৬)···ক্ষয়িতা—বঙ্গ বর্দ্ধ।

এবমুক্তস্তু পার্থেন কৃষ্ণদ্বৈপায়নস্তদা।
মুহূর্ত্তমনুসঞ্চিন্ত্য ধর্ম্মরাজানমব্রবীৎ ॥১৯॥
কোশশ্চাপি বিশীর্ণোঽয়ং পরিপূর্ণো ভবিষ্যতি।
বিদ্যতে দ্রবিণং পার্থ! গিরৌ হিমবতি স্থিতম্ ॥২০॥
উৎসৃষ্টং ব্রাহ্মণৈর্যজ্ঞে মরুত্তস্য মহাত্মনঃ।
তদানয়স্ব কৌন্তেয়! পর্য্যাপ্তং তদ্ভবিষ্যতি ॥২১॥

যুধিষ্ঠির উবাচ।

কথং যজ্ঞে মরুত্তস্য দ্রবিণং তৎ সমাচিতম্।
কস্মিংশ্চ কালে স নৃপো বভূব বদতাংবর! ॥২২॥

ব্যাস উবাচ।

যদি শুশ্রূষসে পার্থ! শৃণু কারন্ধমং নৃপম্।
যস্মিন্ কালে মহাবীর্য্যঃ স রাজাসীন্মহাধনঃ ॥২৩॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাম্ আশ্বমেধিক-পর্ব্বণি অশ্বমেধে মরুত্তীয়ে তৃতীয়োঽধ্যায়ঃ ॥৩॥

ভারতকৌমুদী

এবমিতি। পার্থেন পৃথাপুত্রেণ যুধিষ্ঠিরেণ। ধর্ম্মরাজানমিত্যদন্তত্বাভাব আর্ষঃ ॥১৯॥
কোশ ইতি। দ্রবিণং ধনম্, গিরৌ পর্ব্বতে ॥২০॥
উৎসৃষ্টমিতি। উৎসৃষ্টং পরিত্যক্তম্। পর্য্যাপ্তং যথেষ্টম্ ॥২১॥
কথমিতি। সমাচিতমানীতম্ ॥২২॥

যুধিষ্ঠির এইরূপ বলিলে তখন বেদব্যাস একটু কাল চিন্তা করিয়া যুধিষ্ঠিরকে বলিলেন—॥১৯॥

'পৃথানন্দন! এই ধনশূন্য রাজকোশ ধনে পরিপূর্ণ হইবে। কারণ, হিমালয়পর্বতে ধন রহিয়াছে ॥২০॥

কুন্তীনন্দন! মহাত্মা মরুত্তরাজার যজ্ঞে ব্রাহ্মণেরা যে ধনগুলি পরিত্যাগ করিয়া গিয়াছিলেন তুমি তাহা আনয়ন কর; তাহা তোমার এই যজ্ঞে পর্য্যাপ্ত হইবে' ॥২১॥

যুধিষ্ঠির বলিলেন—'বাগ্মিশ্রেষ্ঠ! মরুত্তরাজার যজ্ঞে সেই ধনগুলি কিপ্রকারে সংগৃহীত হইয়াছিল? সেই রাজাই বা কোন্ সময়ে ছিলেন?' ।২২॥

(১৯) ইতঃ পরং 'ব্যাস উবাচ'—বঙ্গ বর্দ্ধ।

# চতুর্থোঽধ্যায়ঃ।

—:*:—

যুধিষ্ঠির উবাচ।

শুশ্রূষে তস্য ধর্ম্মজ্ঞ! রাজর্ষেঃ পরিকীর্ত্তনম্।
দ্বৈপায়ন! মরুত্তস্য কথাং প্রব্রূহি মেঽনঘ! ॥১॥

ব্যাস উবাচ।

আসীৎ কৃতযুগে তাত! মনুর্দণ্ডধরঃ প্রভুঃ।
তস্য পুত্রো মহেষ্বাসঃ প্রজাতিরভবন্নৃপ! ॥২॥
প্রজাতেরভবৎ পুত্রঃ ক্ষুত ইত্যভিবিশ্রুতঃ।
ক্ষুতস্য পুত্র ইক্ষ্বাকুর্মহীপালোঽভবৎ প্রভুঃ ॥৩॥

ভারতকৌমুদী

যদীতি। শুশ্রূষসে শ্রোতুমিচ্ছসি। করন্ধমস্যাপত্যমিতি কারন্ধমস্তম্ ॥২৩॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াম্ আশ্বমেধিক-পর্ব্বণি অশ্বমেধে তৃতীয়োঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

শুশ্রূষ ইতি। শুশ্রূষে শ্রোতুমিচ্ছামি। পরিকীর্ত্ত্যত ইতি পরিকীর্ত্তনং বৃত্তান্তস্তৎ ॥১॥

আসীদিতি। দণ্ডধরো রাজা। মহেষ্বাসো মহাধনুর্দ্ধরঃ ॥২॥

বেদব্যাস বলিলেন—'পৃথানন্দন! যে সময়ে সেই মহাবীর ও মহাধনী রাজা ছিলেন, তাহা যদি তুমি শুনিতে ইচ্ছা কর, তবে করন্ধমরাজার পুত্র সেই মরুত্তরাজার কথা শ্রবণ কর' ॥২৩॥

—:*:—

যুধিষ্ঠির বলিলেন—'নিষ্পাপ ধর্ম্মজ্ঞ দ্বৈপায়ন! আমি রাজর্ষি মরুত্তের বৃত্তান্ত শুনিতে ইচ্ছা করি; অতএব আপনি আমার নিকট সেই মরুত্তের উপাখ্যান বলুন' ॥১॥

বেদব্যাস বলিলেন—'বৎস! সত্যযুগে মনুনামে প্রভাবশালী এক রাজা ছিলেন। রাজা! প্রজাতি নামে তাঁহার এক মহাধনুর্দ্ধর পুত্র হইয়াছিল ॥২॥

(২)…প্রসন্ধিরিতি বিশ্রুতঃ—বঙ্গ বর্দ্ধ।

(৩) প্রসন্ধেরভবৎ পুত্রঃ ক্ষুপ ইত্যভিবিশ্রুতঃ। ক্ষুপস্য পুত্রঃ—বঙ্গ বর্দ্ধ।

তস্য পুত্রশতং রাজন্! আসীৎ পরমধার্ম্মিকম্।
তাংস্তু সর্ব্বান্ মহীপালান্ ইক্ষ্বাকুরকরোৎ প্রভুঃ ॥৪॥
তেষাং জ্যেষ্ঠস্তু বিংশোঽভূৎ প্রতিমানং ধনুষ্মতাম্।
বিংশস্য পুত্রঃ কল্যাণো বিবিংশো নাম ভারত! ॥৫॥
বিবিংশস্য সুতা রাজন্! বভূবুর্দশ পঞ্চ চ।
সর্ব্বে ধনুষি বিক্রান্তা ব্রহ্মণ্যাঃ সত্যবাদিনঃ ॥৬॥
দানধর্ম্মরতাঃ শান্তাঃ সততং প্রিয়বাদিনঃ।
তেষাং জ্যেষ্ঠঃ খনীনেত্রঃ স তান্ সর্ব্বানপীড়য়ৎ ॥৭॥
খনীনেত্রস্তু বিক্রান্তো জিত্বা রাজ্যমকণ্টকম্।
নাশকদ্রক্ষিতুং রাজ্যং নান্বরজ্যন্ত তং প্রজাঃ ॥৮॥

ভারতকৌমুদী

প্রজাতেরিতি। অভিবিশ্রুতঃ সর্ব্বত্র বিখ্যাতঃ ॥৩॥
তস্যেতি। মহীপালান্ ভিন্নভিন্নরাজ্যেষু নৃপতীন্ ॥৪॥
তেষামিতি। বিংশো নাম, প্রতিমানমুপমানম্ ॥৫॥
বিবিংশস্যেতি। বিক্রান্তা শিক্ষাতিশয়েন বিক্রমশালিনঃ, ব্রহ্মণ্যা বেদহিতাঃ ॥৬॥
দানেতি। খনীনেত্রো নাম, তান্ ভ্রাতৄন্ ॥৭॥
খনীতি। অকণ্টকং শত্রুশূন্যমকরোদিতি শেষঃ ॥৮॥

প্রজাতির পুত্র ক্ষুত। তিনি জগতে বিখ্যাত হইয়াছিলেন; সেই ক্ষুতের পুত্র ইক্ষ্বাকু তৎপরে প্রভাবশালী রাজা হন ॥৩॥

রাজা! সেই ইক্ষ্বাকুর পরম ধার্ম্মিক একশত পুত্র ছিল। প্রভাবশালী ইক্ষ্বাকু সেই একশত পুত্রকেই বিভিন্ন দেশের রাজা করেন ॥৪॥

তাঁহাদের জ্যেষ্ঠ ছিলেন—বিংশ; তিনি ধনুর্দ্ধরদিগের উপমানস্থল ছিলেন। ভরতনন্দন! সেই বিংশের পুত্র ছিলেন—মঙ্গলাস্পদ বিবিংশ ॥৫॥

রাজা! বিবিংশের পনেরোটী পুত্র জন্মিয়াছিল। তাঁহারা সকলেই মহাধনুর্দ্ধর, বিক্রমশালী, বেদহিতৈষী ও সত্যবাদী ছিলেন ॥৬॥

বিশেষতঃ, তাঁহারা দানধর্ম্মে নিরত, শান্তপ্রকৃতি ও সর্ব্বদা সকলের প্রিয়বাদী ছিলেন। কিন্তু কালক্রমে তাঁহাদের জ্যেষ্ঠভ্রাতা খনীনেত্র তাঁহাদের সকলকেই উৎপীড়ন করিতে লাগিলেন ॥৭॥

বিক্রমশালী খনীনেত্র জয় করিয়া নিজরাজ্যকে নিষ্কণ্টক করিয়াছিলেন;

তমপাস্য চ তদ্রাজ্যে তস্য পুত্রং সুবর্চ্চসম্ ।
অভ্যসিঞ্চন্ত রাজেন্দ্র ! মুদিতা হ্যভবংস্তদা ॥৯॥
স পিতুর্বিক্রিয়াং দৃষ্ট্বা রাজ্যান্নিরসনঞ্চ তৎ ।
নিয়তো বর্ত্তয়ামাস প্রজাহিতচিকীর্ষয়া ॥১০॥
ব্রহ্মণ্যঃ সত্যবাদী চ শুচিঃ শমদমান্বিতঃ ।
প্রজাস্তং চান্বরজ্যন্ত ধর্ম্মনিত্যং মনস্বিনম্ ॥১১॥
তস্য ধর্ম্মপ্রবৃত্তস্য ব্যশীর্য্যৎ কোশবাহনম্ ।
তং ক্ষীণকোশং সামন্তাঃ সমন্তাৎ পর্য্যপীড়য়ন্ ॥১২॥
স পীড্যমানো বহুভিঃ ক্ষীণকোশাশ্ববাহনঃ ।
আর্ত্তিমার্চ্ছৎ পরাং রাজা সহ ভৃত্যৈঃ পুরেণ চ ॥১৩॥

---

ভারতকৌমুদী

তমিতি। অপাস্য দূরীকৃত্য সুবর্চ্চসং নাম। অভবন্ প্রজাঃ ॥৯॥
স ইতি। বিক্রিয়াং বিকারম্ প্রজাস্বত্যাচারমিত্যর্থঃ, তৎ তস্য নিরসনং নিষ্কাসনম্ ॥১০॥
ব্রহ্মণ্য ইতি। শমঃ অন্তরিন্দ্রিয়নিগ্রহঃ, দমশ্চ বহিরিন্দ্রিয়দমনং তাভ্যামন্বিতঃ ॥১১॥
তস্যেতি। অনবরতদানাদিনা ধর্ম্মপ্রবৃত্তস্য। সামন্তাঃ অধীনস্থা রাজানঃ ॥১২॥
স ইতি। আর্ত্তিং পীড়াম্, আর্চ্ছৎ প্রাপ্নোৎ ॥১৩॥

কিন্তু পরিশেষে সে রাজ্য রক্ষা করিতে পারেন নাই। কারণ, প্রজারা তাঁহার অনুরক্ত ছিল না ॥৮॥

রাজশ্রেষ্ঠ! ক্রমে প্রজারা সেই খনীনেত্রকে তাড়াইয়া দিয়া তাঁহার পুত্র সুবর্চ্চাকে রাজ্যে অভিষিক্ত করিল এবং তাহাতেই আনন্দিত হইল ॥৯॥

ক্রমে সুবর্চ্চা পিতার সেই বিকার অর্থাৎ প্রজার উপরে অত্যাচার এবং রাজ্য হইতে তাঁহার নির্ব্বাসন দেখিয়া সংযতচিত্ত হইয়া প্রজাদের হিত করিবার ইচ্ছায় জীবনযাপন করিতে লাগিলেন ॥১০॥

তিনি বেদহিতৈষী, সত্যবাদী, পবিত্র ও শমদমগুণান্বিত ছিলেন, সুতরাং প্রজাবর্গ সর্ব্বদা ধর্ম্মানুষ্ঠায়ী ও মনস্বী সেই রাজার প্রতি অনুরক্ত ছিল ॥১১॥

তিনি সর্ব্বদা ধর্ম্মকার্য্যে প্রবৃত্ত ছিলেন বলিয়া তাঁহার কোশ ও বাহন ক্রমশঃ ক্ষীণ হইয়া গিয়াছিল। তাঁহার কোশ ক্ষীণ হইলে সামন্তরাজারা সকল দিক্ হইতে তাঁহাকে পীড়ন করিতে লাগিলেন ॥১২॥

কোশ, অশ্ব ও অন্যান্য বাহন ক্ষীণ হইয়া গেলে এবং সামন্তেরা উৎপীড়ন করিতে থাকিলে তিনি ভৃত্যগণ ও পুরোবাসিগণের সহিত গুরুতর পীড়া অনুভব করিতে লাগিলেন ॥১৩॥

ন চৈনমভিহন্তুং তে শক্নুবন্তি বলক্ষয়ে।
সম্যগ্‌বৃত্তো হি রাজা স ধর্ম্মনিত্যো যুধিষ্ঠির! ॥১৪॥
যদা তু পরমামার্ত্তিং গতোঽসৌ সপুরো নৃপঃ।
ততঃ প্রদধ্মৌ স করং প্রাদুরাসীত্ততো বলম্ ॥১৫॥
ততস্তানজয়ৎ সর্ব্বান্ প্রাতিসীমান্নরাধিপান্।
এতস্মাৎ কারণাদ্রাজন্! বিশ্রুতঃ স করন্ধমঃ ॥১৬॥
তস্য কারন্ধমঃ পুত্রস্ত্রেতাযুগমুখেঽভবৎ।
ইন্দ্রাদনবরঃ শ্রীমান্ দেবৈরপি সুদুর্জ্জয়ঃ ॥১৭॥
তস্য সর্বে মহীপালা বর্ত্তন্তে স্ম বশে তদা।
স হি সম্রাড়ভূত্তেষাং বৃত্তেন চ বলেন চ ॥১৮॥
অবিক্ষিন্নাম ধর্ম্মাত্মা শৌর্য্যেণেন্দ্রসমোঽভবৎ।
যজ্ঞশীলো ধর্ম্মরতির্ধৃতিমান্ সংযতেন্দ্রিয়ঃ ॥১৯॥

---

ভারতকৌমুদী

নেতি। সম্যগ্‌বৃত্তঃ সমীচীনব্যবহারঃ ॥১৪॥
যদেতি। পুরেণ পুরবাসিনা জনসমূহেন সহেতি সঃ। প্রদধ্মৌ দদাহ, করং হস্তম্ ॥১৫॥
তত ইতি। প্রাতিসীমান্ রাজ্যসীমান্তস্থিতান্। বিশ্রুতো বিখ্যাতঃ ॥১৬॥
তস্যেতি। ত্রেতাযুগস্য মুখে প্রারম্ভে। অনবরঃ অন্যূনঃ ॥১৭॥
তস্যেতি। বৃত্তেন ব্যবহারেণ ॥১৮॥

যুধিষ্ঠির! বলক্ষয় হইয়া গেলেও সামন্তেরা তাঁহাকে বধ করিতে সমর্থ হইলেন না। কারণ, তিনি সংযতচিত্ত, সর্ব্বদা ধর্ম্মানুষ্ঠায়ী ও উপযুক্ত ব্যবহারকারী ছিলেন ॥১৪॥

যখন তিনি পুরবাসিগণের সহিত অত্যন্ত পীড়া অনুভব করিতে লাগিলেন, তখন অগ্নিতে হস্ত দগ্ধ করিলেন; পরে সেই অগ্নি হইতে সৈন্য আবির্ভূত হইল ॥১৫॥

রাজা! তদনন্তর তিনি সীমান্তবর্ত্তী সকল রাজাকে জয় করিলেন। এই কারণেই তিনি করন্ধম নামে বিখ্যাত হইয়াছিলেন ॥১৬॥

ত্রেতাযুগের প্রারম্ভে কারন্ধম নামে তাঁহার পুত্র হয়। সেই কারন্ধম ইন্দ্র অপেক্ষা ন্যূন ছিলেন না এবং রাজলক্ষ্মীযুক্ত বিশেষতঃ দেবগণেরও দুর্জ্জয় ছিলেন ॥১৭॥

তখন পৃথিবীর সমস্ত রাজা তাঁহার বশে ছিলেন; সুতরাং তিনি চরিত্র ও শক্তির গুণে তাঁহাদের সম্রাট্ হইয়াছিলেন ॥১৮॥

তেজসাদিত্যসদৃশঃ ক্ষময়া পৃথিবীসমঃ।
বৃহস্পতিসমো বুদ্ধ্যা হিমবানিব সুস্থিরঃ ॥২০॥
কর্ম্মণা মনসা বাচা দমেন প্রশমেন চ।
মনাংস্যারাধয়ামাস প্রজানাং স মহীপতিঃ ॥২১॥ (বিশেষকম্)
য ঈজে হয়মেধানাং শতেন বিধিবৎ প্রভুঃ।
যাজয়ামাস যং বিদ্বান্ স্বয়মেবাঙ্গিরাঃ প্রভুঃ ॥২২॥
তস্য পুত্রোঽতিচক্রাম পিতরং গুণবত্তয়া।
মরুত্তো নাম ধর্ম্মজ্ঞশ্চক্রবর্ত্তী মহাযশাঃ।
নাগাযুতসমপ্রাণঃ সাক্ষাদ্বিষ্ণুরিবাপরঃ ॥২৩॥
স যক্ষ্যমাণো ধর্ম্মাত্মা শাতকুম্ভময়ান্যুত।
কারয়ামাস শুভ্রাণি ভাজনানি সহস্রশঃ ॥২৪॥

ভারতকৌমুদী

অবিক্ষিদিতি। ধৃতিমান্ ধৈর্য্যশীলঃ ক্ষময়া সহিষ্ণুতয়া। আরাধয়ামাস সন্তোষয়ামাস ॥১৯—২১॥

য ইতি। ঈজে ইষ্টবান্। বিদ্বান্ তত্ত্বজ্ঞানী ॥২২॥

তস্যেতি। চক্রবর্ত্তী সার্ব্বভৌমঃ। নাগাযুতসমঃ অযুতসংখ্যকহস্তিতুল্যঃ প্রাণো বলং যস্য সঃ। ষট্পাদঃ শ্লোকঃ ॥২৩॥

স ইতি। যক্ষ্যমাণো যজ্ঞং করিষ্যন্, শাতকুম্ভময়ানি স্বর্ণময়ানি ॥২৪॥

---

ধর্ম্মাত্মা, শৌর্য্যে ইন্দ্রতুল্য, যজ্ঞশীল, ধর্ম্মনিরত, ধৈর্য্যসম্পন্ন, সংযতেন্দ্রিয়, তেজে সূর্য্যের তুল্য, ক্ষমায় পৃথিবীর সমান, বুদ্ধিতে বৃহস্পতির সদৃশ এবং স্থিরতায় হিমালয়ের তুল্য সেই কারন্ধম অবিক্ষিৎ নামে বিখ্যাত হন। আর তিনি কর্ম্ম, মন, বাক্য, বহিরিন্দ্রিয়দমন ও অন্তরিন্দ্রিয়দমনের গুণে প্রজাবর্গের মন সন্তুষ্ট করিতে পারিয়াছিলেন ॥১৯—২১॥

প্রভাবশালী যে অবিক্ষিৎ যথাবিধানে শত অশ্বমেধ যজ্ঞ করিয়াছিলেন এবং তত্ত্বজ্ঞানী ও তপঃপ্রভাবান্বিত স্বয়ং দেবর্ষি অঙ্গিরা যাঁহার পৌরোহিত্য করিয়াছিলেন ॥২২॥

তাঁহার পুত্র মরুত্ত গুণে পিতাকে অতিক্রম করিয়াছিলেন। কারণ, সেই মরুত্ত ধর্ম্মজ্ঞ, চক্রবর্ত্তী, মহাযশা এবং সাক্ষাৎ অপর বিষ্ণুর ন্যায় দশসহস্র হস্তীর তুল্য বলশালী ছিলেন ॥২৩॥

ধর্ম্মাত্মা মরুত্ত যজ্ঞ করিবেন বলিয়া স্বর্ণময়, নির্ম্মল সহস্র সহস্র পাত্র নির্ম্মাণ করাইয়াছিলেন ॥২৪॥

মেরুং পর্ব্বতমাসাদ্য হিমবৎপার্শ্ব উত্তরে।
কাঞ্চনঃ সুমহান্ পাদস্তত্র কর্ম্ম চকার সঃ ॥২৫॥
ততঃ কুণ্ডানি পাত্রীশ্চ পিঠরাণ্যাসনানি চ।
চক্রুঃ সুবর্ণকর্ত্তারো যেষাং সংখ্যা ন বিদ্যতে ॥২৬॥
তস্যৈব চ সমীপে তু যজ্ঞবাটো বভূব হ।
ঈজে তত্র স ধর্ম্মাত্মা বিধিবৎ পৃথিবীপতিঃ।
মরুত্তঃ সহিতৈঃ সর্ব্বৈঃ প্রজাপালৈর্নরাধিপঃ ॥২৭॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাম্ আশ্বমেধিক-
পর্ব্বণি অশ্বমেধে মরুত্তীয়ে চতুর্থোঽধ্যায়ঃ ॥৩॥

---

ভারতকৌমুদী

মেরুমিতি। কাঞ্চনঃ স্বর্ণময়ঃ, পাদঃ প্রত্যন্তপর্ব্বতঃ ॥২৫॥

তত ইতি। পাত্রীঃ ক্ষুদ্রপাত্রাণি, পিঠরাণি স্থালীঃ। "স্থাল্যাং না পিঠরঃ ক্লীবং মুস্তা-মন্থানদণ্ডয়োঃ" ইত্যজয়ঃ ॥২৬॥

তস্যেতি। তস্য পাদস্যৈব, যজ্ঞবাটো যজ্ঞস্থানম্। প্রজাপালৈ রাজভিঃ। ষট্পাদঃ শ্লোকঃ ॥২৭॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং
মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াম্ আশ্বমেধিক-
পর্ব্বণি অশ্বমেধে চতুর্থোঽধ্যায়ঃ ॥৩॥

ভারতভাবদীপঃ

শুশ্রূষে ইতি ॥১॥ মরুত্তযজ্ঞপ্রশংসাপ্রসঙ্গাত্তদ্বংশ্যান্ স্তৌতি—আসীৎ কৃতযুগ ইত্যাদিনা অধ্যায়দ্বয়েন, অত্যন্তং মহান্তোঽপি কর্ম্মৈবানুতিষ্ঠন্তীতি কর্ম্মমাহাত্ম্যখ্যাপনার্থম্ ॥২—২৭॥

ইতি শ্রীমহাভারতে নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে আশ্বমেধিক-
পর্ব্বণি অশ্বমেধে চতুর্থোঽধ্যায়ঃ ॥৪॥

---

হিমালয়পর্ব্বতের উত্তরপার্শ্বে সুমেরুপর্ব্বতের নিকটে অতিবিশাল একটী স্বর্ণময় প্রত্যন্তপর্ব্বত আছে। মরুত্ত সেই প্রত্যন্তপর্ব্বতে যজ্ঞ করিয়াছিলেন ॥২৫॥

তাহার পর, স্বর্ণকারেরা হোমকুণ্ড, ক্ষুদ্র পাত্র, স্থালী ও আসন নির্ম্মাণ করিয়াছিল, যেগুলির সংখ্যা ছিল না ॥২৬॥

সেই প্রত্যন্তপর্ব্বতেরই নিকটে যজ্ঞের স্থান হইয়াছিল। সে স্থানে ধর্ম্মাত্মা, পৃথিবীর অধিপতি ও নরনাথ মরুত্ত সম্মিলিত রাজগণের সহিত যথাবিধানে যজ্ঞ করিয়াছিলেন' ॥২৭॥

# পঞ্চমোঽধ্যায়ঃ।



যুধিষ্ঠির উবাচ।

কথংবীর্য্যঃ সমভবৎ স রাজা বদতাংবর!।
কথঞ্চ জাতরূপেণ সমযুজ্যত স দ্বিজ!॥১॥
ক্ব চ তৎ সাম্প্রতং দ্রব্যং ভগবন্! অবতিষ্ঠতে।
কথঞ্চ শক্যমস্মাভিস্তদবাপ্তুং তপোধন!॥২॥

ব্যাস উবাচ।

অসুরাশ্চৈব দেবাশ্চ দক্ষস্যাসন্ প্রজাপতেঃ।
অপত্যং বহুলং তাত! তেঽস্পর্দ্ধন্ত পরস্পরম্॥৩॥
তথৈবাঙ্গিরসঃ পুত্রৌ পিতুতুল্যৌ বভূবতুঃ।
বৃহস্পতির্বৃহত্তেজাঃ সংবর্ত্তশ্চ তপোধনঃ॥৪॥
তাবতিস্পর্দ্ধিনৌ রাজন্! পৃথগাস্তাং পরস্পরম্।
বৃহস্পতিঃ স ংবর্ত্তং বাধতে স্ম পুনঃ পুনঃ॥৫॥

---

ভারতকৌমুদী

কথমিতি। কথং কীদৃশং বীর্য্যং যস্য সঃ। জাতরূপেণ স্বর্ণেন॥১॥
ক্বেতি। ক্ব কস্মিন্ স্থানে। কথং কেন প্রকারেণ॥২॥
অসুরা ইতি। অস্পর্দ্ধন্ত প্রাধান্যং লব্ধুমচেষ্টন্ত॥৩॥
তথেতি। অঙ্গিরসস্তদাখ্যস্য দেবর্ষেঃ॥৪॥
তাবিতি। বাধতে পীড়য়তি॥৫॥

বলিলেন—'বাগ্মিশ্রেষ্ঠ ব্রাহ্মণ! মরুত্তরাজার শক্তি কি প্রকার ছিল, কি প্রকারেই বা তিনি সেই সকল স্বর্ণ পাইয়াছিলেন?॥১॥

ভগবন্! তপোধন! এখন সেই ধন কোথায় রহিয়াছে, কি প্রকারেই বা আমরা তাহা লাভ করিতে সমর্থ হইব?'॥২॥

বেদব্যাস বলিলেন—'বৎস! দেবগণ ও অসুরগণ দক্ষপ্রজাপতির সন্তান ছিলেন এবং তাঁহারা পরস্পর স্পর্দ্ধা করিতেন॥৩॥

আবার মহাতেজা বৃহস্পতি ও তপোধন সংবর্ত্ত অঙ্গিরার পুত্র ছিলেন এবং তাঁহারা গুণে পিতারই তুল্য ছিলেন॥৪॥

স বাধ্যমানঃ সততং ভ্রাত্রা জ্যেষ্ঠেন ভারত!।
অর্থানুৎসৃজ্য দিগ্‌বাসা বনবাসমরোচয়ৎ ॥৬॥
বাসবোঽপ্যসুরান্ সর্বান্ বিজিত্য চ নিপাত্য চ।
ইন্দ্রত্বং প্রাপ্য লোকেষু ততো বব্রে পুরোহিতম্ ॥৭॥
পুত্রমঙ্গিরসো জ্যেষ্ঠং বিপ্রজ্যেষ্ঠং বৃহস্পতিম্।
যাজ্যস্ত্বঙ্গিরসঃ পূর্ব্বমাসীদ্রাজা করন্ধমঃ ॥৮॥ (যুগ্মকম্)
বীর্য্যেণাপ্রতিমো লোকে বৃত্তেন চ বলেন চ।
শতক্রতুরিবৌজস্বী ধর্ম্মাত্মা সংশিতব্রতঃ ॥৯॥
বাহনং যস্য যোধাশ্চ মিত্রাণি বিবিধানি চ।
শয়নানি চ মুখ্যানি মহার্হাণি চ সর্বশঃ ॥১০॥
ধ্যানাদেবাভবদ্রাজন্! মুখবাতেন সর্বশঃ।
স গুণৈঃ পার্থিবান্ সর্বান্ বশে চক্রে নরাধিপঃ ॥১১॥

---

ভারতকৌমুদী

স ইতি। অর্থান্ ধনানি, দিগ্‌বাসা নগ্নঃ ॥৬॥

বাসব ইতি। বাসব ইন্দ্রঃ। বিপ্রজ্যেষ্ঠং ব্রাহ্মণশ্রেষ্ঠম্ ॥৭—৮॥

বীর্য্যেণেতি। বৃত্তেন চরিত্রেণ। সংশিতব্রতো দৃঢ়বৈধনিয়মঃ ॥৯॥

বাহনমিতি। যোধা যোদ্ধারঃ। শয়নানি শয্যাঃ, মহার্হাণি মহামূল্যানি ॥১০॥

ধ্যানাদিতি। ধ্যানাদ্‌যোগবলেন চিন্তামাত্রাদেব, মুখবাতেন বাঙ্‌মাত্রেণ চ ॥১১॥

রাজা! পরস্পর স্পর্দ্ধাকারী সেই বৃহস্পতি ও সংবর্ত্ত কালক্রমে পৃথগন্নবর্ত্তী হইলেন, তখন বৃহস্পতি সংবর্ত্তকে বার বার পীড়ন করিতে থাকিলেন ॥৫॥

ভরতনন্দন! জ্যেষ্ঠভ্রাতা অনবরত পীড়ন করিতে থাকিলে সংবর্ত্ত ধন-সম্পত্তি পরিত্যাগ করিয়া নগ্ন হইয়া বনে বাস করিবার ইচ্ছা করিলেন ॥৬॥

ওদিকে, ইন্দ্র সমস্ত অসুরকে জয় ও সংহার করিয়া জগতে দেবরাজত্ব প্রাপ্ত হইলেন; তাহার পর তিনি অঙ্গিরার জ্যেষ্ঠপুত্র ব্রাহ্মণশ্রেষ্ঠ বৃহস্পতিকে পৌরোহিত্যপদে বরণ করিলেন। ওদিকে করন্ধমরাজা অঙ্গিরার যাজ্য ছিলেন ॥৭—৮॥

সেই করন্ধমরাজা বীরত্ব, চরিত্র ও শক্তির গুণে জগতে অতুলনীয় ছিলেন এবং ইন্দ্রের ন্যায় তেজস্বী, ধর্ম্মাত্মা ও দৃঢ় শাস্ত্রীয় নিয়মশালী হইয়াছিলেন ॥৯॥

যাঁহার বাহন, যোদ্ধা, নানাবিধ মিত্র এবং মহামূল্য উত্তম শয্যা ছিল ॥১০॥

রাজা! সেই করন্ধমনরপতি চিন্তা বা বাক্যমাত্রে এবং গুণের ফলে সকল রাজাকে বশীভূত করিয়াছিলেন ॥১১॥

সংজীব্য কালমিষ্টঞ্চ সশরীরো দিবং গতঃ।
বভূব তস্য পুত্রস্তু যযাতিরিব ধর্ম্মবিৎ ॥১২॥
অবিক্ষিন্নাম শত্রুজিৎ স বশে কৃতবান্ মহীম্।
বিক্রমেণ গুণৈশ্চৈব পিতেবাসীৎ স পার্থিবঃ ॥১৩॥ (যুগ্মকম্)
তস্য বাসবতুল্যোঽভূন্মরুত্তো নাম বীর্য্যবান্।
পুত্রস্তমনুরক্তাঽভূৎ পৃথিবী সাগরাম্বরা ॥১৪॥
স্পর্দ্ধতে স স্ম সততং দেবরাজেন নিত্যদা।
বাসবোঽপি মরুত্তেন স্পর্দ্ধতে পাণ্ডুনন্দন! ॥১৫॥
শুচিঃ স গুণবানাসীন্মরুত্তঃ পৃথিবীপতিঃ।
যতমানোঽপি যং শক্রো ন বিশেষয়তি স্ম হ ॥১৬॥
সোঽশক্নুবন্ বিশেষায় সমাহূয় বৃহস্পতিম্।
উবাচেদং বচো দেবৈঃ সহিতো হরিবাহনঃ ॥১৭॥

ভারতকৌমুদী

সংজীব্যেতি। দিবং স্বর্গম্। গুণৈর্দয়াদিভিঃ ॥১২—১৩॥
তস্যেতি। বাসবতুল্য ইন্দ্রসমানঃ। সাগরাম্বরা সমুদ্রবেষ্টিতা ॥১৪॥
স্পর্দ্ধত ইতি। স্পর্দ্ধতে প্রাধান্যমাকাঙ্ক্ষতি ॥১৫॥
শুচিরিতি। বিশেষয়তি স্ম অতিক্রমিতুমর্হতি স্ম ॥১৬॥
স ইতি। বিশেষায় আত্মনঃ প্রাধান্যস্থাপনায়। হরিবাহন ইন্দ্রঃ ॥১৭॥

তিনি ইচ্ছানুসারে দীর্ঘকাল জীবিত থাকিয়া সশরীরে স্বর্গারোহণ করেন। অবিক্ষিৎ নামে তাঁহার একটী পুত্র উৎপন্ন হয়। সেই পুত্র যযাতির ন্যায় ধর্ম্মজ্ঞ ও শত্রুবিজয়ী ছিলেন এবং সমগ্র পৃথিবীকে বশীভূত করিয়াছিলেন, আর সেই রাজা বিক্রম ও অন্যান্য গুণে পিতার ন্যায়ই হইয়াছিলেন ॥১২—১৩॥

মরুত্ত নামে সেই অবিক্ষিতের একটী পুত্র হইয়াছিল। সেই মরুত্ত ইন্দ্রের ন্যায় বলবান্ ছিলেন এবং সমুদ্রবেষ্টিতা সমগ্র পৃথিবীই তাঁহার অনুরক্ত হইয়াছিল ॥১৪॥

পাণ্ডুনন্দন! সেই মরুত্ত সর্ব্বদা ইন্দ্রের সহিত স্পর্দ্ধা করিতেন, আবার ইন্দ্রও মরুত্তের সহিত স্পর্দ্ধা করিতেন ॥১৫॥

মরুত্তরাজা পবিত্র ও গুণবান্ ছিলেন। সুতরাং ইন্দ্র চেষ্টা করিয়াও যাঁহাকে অতিক্রম করিতে পারেন নাই ॥১৬॥

ইন্দ্র মরুত্ত অপেক্ষা নিজের প্রাধান্য স্থাপন করিতে অসমর্থ হওয়ায় দেবগণের সহিত মিলিত হইয়া বৃহস্পতিকে আহ্বান করিয়া এই কথা বলিলেন—॥১৭॥

বৃহস্পতে ! মরুত্তস্য মা স্ম কার্ষীঃ কথঞ্চন !
দৈবং কর্ম্মাথ পিত্র্যং বা কর্ত্তাসি মম চেৎ প্রিয়ম্ ॥১৮॥
অহং হি ত্রিষু লোকেষু সুরাণাঞ্চ বৃহস্পতে !
ইন্দ্রত্বং প্রাপ্তবানেকো মরুত্তস্তু মহীপতিঃ ॥১৯॥
কথং হ্যমর্ত্ত্যং ব্রহ্মন্ ! ত্বং যাজয়িত্বা সুরাধিপম্ ।
যাজয়ের্ম্মৃত্যুসংযুক্তং মরুত্তমবিশঙ্কয়া ॥২০॥
মাং বা বৃণীষ্ব ভদ্রং তে মরুত্তং বা মহীপতিম্ ।
পরিত্যজ্য মরুত্তং বা যথাজোষং ভজস্ব মাম্ ॥২১॥
এবমুক্তঃ স কৌরব্য ! দেবরাজ্ঞা বৃহস্পতিঃ ।
মুহূর্ত্তমিব সঞ্চিন্ত্য দেবরাজানমব্রবীৎ ॥২২॥
ত্বং ভূতানামধিপতিস্ত্বয়ি লোকাঃ প্রতিষ্ঠিতাঃ ।
নমুচের্বিশ্বরূপস্য নিহন্তা ত্বং বলস্য চ ॥২৩॥

ভারতকৌমুদী

বৃহস্পত ইতি। মরুত্তস্য দৈবপৈত্র্যকার্য্যকরণে মমাপ্রিয়মেব করিষ্যসীতি ভাবঃ ॥১৮॥
অহমিতি। ইন্দ্রত্বং পরমেশ্বরত্বম্। মহীপতিঃ কেবলং রাজা ॥১৯॥
কথমিতি। অমর্ত্ত্যং মরণরহিতম্ ॥২০॥
মামিতি। বৃণীষ্ব যাজ্যত্বেন। যথাজোষং যথেচ্ছম্ ॥২১॥
এবমিতি। উভয়ত্রাপি অদন্তত্বাভাবঃ আর্ষঃ ॥২২॥
ত্বমিতি। ভূতানাং দেবযোনিবিশেষাণাম্। বিশ্বরূপস্য বৃত্রাসুরস্য ॥২৩॥

'সুরাচার্য্য ! আপনি যদি আমার প্রিয়কার্য্য করিবার ইচ্ছা করেন, তাহা হইলে কোন প্রকারেই মরুত্তের দেবকার্য্য ও পিতৃকার্য্য করিবেন না ॥১৮॥

কারণ, দেবগুরু ! এক আমিই তপোবলে ত্রিভুবনে দেবগণের অধিপতিত্ব লাভ করিয়াছি ; আর মরুত্ত কেবল পৃথিবীর রাজা ॥১৯॥

ব্রাহ্মণ ! আপনি মৃত্যুশূন্য ও দেবগণের অধিপতির যাজন করিয়া নিঃশঙ্ক-চিত্তে মৃত্যুযুক্ত মরুত্তের কি প্রকারে যাজন করিবেন ? ॥২০॥

আপনার মঙ্গল হউক, আপনি হয় আমাকে যাজ্যরূপে বরণ করুন, আর না হয় মরুত্তরাজাকে সেইভাবে বরণ করুন, কিংবা মরুত্তকে পরিত্যাগ করিয়া ইচ্ছানুসারে কেবল আমাকে বরণ করুন' ॥২১॥

কৌরবনন্দন ! দেবরাজ এইরূপ বলিলে বৃহস্পতি একটু কাল চিন্তা করিয়া দেবরাজকে বলিলেন— ॥২২॥

ত্বমাজহর্থ দেবানামেকো বীরশ্রিয়ং পরাম্ ।
ত্বং বিভর্ষি ভুবং দ্যাঞ্চ সদৈব বলসূদন ! ॥২৪॥
পৌরোহিত্যং কথং কৃত্বা তব দেবগণেশ্বর ! ।
যাজয়েয়মহং মর্ত্ত্যং মরুত্তং পাকশাসন ! ॥২৫॥
সমাশ্বসিহি দেবেন্দ্র ! নাহং মর্ত্ত্যস্য কর্হিচিৎ ।
গ্রহীষ্যামি স্রুবং যজ্ঞে শৃণু চেদং বচো মম ॥২৬॥
হিরণ্যরেতা নোষ্ণঃ স্যাৎ পরিবর্ত্তেত মেদিনী ।
ভাসং তু ন রবিঃ কুর্য্যান্ন তু সত্যং চলেন্ময়ি ॥২৭॥

ব্যাস উবাচ ।

বৃহস্পতিবচঃ শ্রুত্বা শক্রো বিগতমৎসরঃ ।
প্রশংস্যৈনং বিবেশাথ স্বমেব ভবনং তদা ॥২৮॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাম্ আশ্বমেধিক-পর্ব্বণি অশ্বমেধে সংবর্ত্তমরুত্তীয়ে পঞ্চমোঽধ্যায়ঃ ॥৫॥

---

ভারতকৌমুদী

ত্বমিতি। আজহর্থ আহৃতবানসি। দ্যাং স্বর্গম্ ॥২৪॥
পৌরোহিত্যমিতি। মর্ত্ত্যং মরণধর্ম্মাণম্। হে পাকশাসন! পাকনামকাসুরহন্তঃ! ॥২৫॥
সমিতি। মর্ত্ত্যস্য মরণধর্ম্মণো মনুষ্যস্য। স্রুবং যজ্ঞপাত্রম্ ॥২৬॥
হিরণ্যেতি। হিরণ্যরেতা অগ্নিঃ। ভাসং দীপ্তিম্, চলেৎ ভ্রশ্যেৎ ॥২৭॥

---

'দেবরাজ! তুমি ভূতগণের অধিপতি, ত্রিভুবন তোমার উপরে রহিয়াছে এবং তুমি নমুচি, বিশ্বরূপ ও বলনামক অসুরকে বধ করিয়াছ ॥২৩॥

বলসূদন! এক তুমিই দেবগণের উত্তম বীরলক্ষ্মী আহরণ করিয়াছ এবং তুমিই সর্ব্বদা ভূলোক ও স্বর্গলোকের ভরণ-পোষণ করিতেছ ॥২৪॥

পাকশাসন দেবগণের অধীশ্বর! তোমার পৌরোহিত্য করিয়া আমি কি প্রকারে মনুষ্য মরুত্তের পৌরোহিত্য করিব? ॥২৫॥

দেবরাজ! তুমি আশ্বস্ত হও, আমি কখনও মানুষের যজ্ঞে স্রুব গ্রহণ করিব না, তুমি আমার এই কথা শুনিয়া রাখ ॥২৬॥

অগ্নি হয়ত উষ্ণ না হইতে পারেন কিংবা পৃথিবী উল্‌টিয়া যাইতে পারে, অথবা রবি আলোক নাও দিতে পারেন; কিন্তু আমাতে সত্যভ্রষ্ট হইবে না ॥২৭॥

---

* '...বৈশম্পায়ন উবাচ—বঙ্গ বর্দ্ধ।

# ষষ্ঠোঽধ্যায়ঃ।

—ঃ*ঃ—

ব্যাস উবাচ।

অত্রাপ্যুদাহরন্তীমমিতিহাসং পুরাতনম্।
বৃহস্পতেশ্চ সংবাদং মরুত্তস্য চ ধীমতঃ ॥১॥
দেবরাজস্য সময়ং কৃতমাঙ্গিরসেন হ।
শ্রুত্বা মরুত্তো নৃপতির্যজ্ঞমাহারয়ৎ পরম্ ॥২॥
সঙ্কল্প্য মনসা যজ্ঞং করন্ধমসুতাত্মজঃ।
বৃহস্পতিমুপাগম্য বাগ্মী বচনমব্রবীৎ ॥৩॥

ভারতকৌমুদী

বৃহস্পতীতি। বিগতমৎসরস্তিরোহিতবিদ্বেষঃ। এনং বৃহস্পতিম্ ॥২৮॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াম্ আশ্বমেধিক-পর্ব্বণি অশ্বমেধে পঞ্চমোঽধ্যায়ঃ ॥০॥

—ঃ*ঃ—

অত্রেতি। উদাহরন্তি বৃদ্ধা ইতি শেষঃ ॥১॥

দেবেতি। সময়ং নিয়মম্, অহং তবৈব পৌরোহিত্যং করিষ্যামি ন পুনর্মরুত্তস্যেতি নির্দ্ধারণমিত্যর্থঃ। আঙ্গিরসেন বৃহস্পতিনা। আহারয়ৎ অন্বতিষ্ঠৎ ॥২॥

সঙ্কল্প্যেতি। করন্ধমস্য সুতঃ অবিক্ষিৎ তস্যাত্মজো মরুত্তঃ ॥৩॥

---

বেদব্যাস বলিলেন—'বৃহস্পতির বাক্য শুনিয়া ইন্দ্রের বিদ্বেষ তিরোহিত হইল। তাহার পর তিনি বৃহস্পতির প্রশংসা করিয়া নিজগৃহে প্রবেশ করিলেন' ॥২৮॥

—ঃ*ঃ—

বেদব্যাস বলিলেন—'এইস্থানেও বৃদ্ধেরা বৃহস্পতি ও ধীমান্ মরুত্তের সংবাদরূপ প্রাচীন বৃত্তান্তের উল্লেখ করিয়া থাকেন ॥১॥

বৃহস্পতি ইন্দ্রের নিকটে প্রতিজ্ঞা করিয়াছেন শুনিয়া মরুত্তরাজা একটী বৃহৎ যজ্ঞের আয়োজন করিলেন ॥২॥

মনে মনে যজ্ঞ করিবার সঙ্কল্প করিয়া বাগ্মী মরুত্তরাজা বৃহস্পতির নিকটে যাইয়া এই কথা বলিলেন—॥৩॥

---

(২) মহ্যমাহারয়ৎ পরম্—নি।

ভগবন্ ! যন্ময়া পূর্বমভিগম্য তপোধন ! ।
কৃতোঽভিসন্ধির্যজ্ঞস্য ভবতো বচনাদ্‌গুরো ! ॥৪॥
তমহং যষ্টুমিচ্ছামি সম্ভারাঃ সম্ভৃতাশ্চ মে ।
যাজ্যোঽস্মি ভবতঃ সাধো! তৎপ্রাপ্নুহি বিধৎস্ব চ ॥৫॥ (যুগ্মকম্)

বৃহস্পতিরুবাচ।

ন কাময়ে যাজয়িতুং ত্বামহং পৃথিবীপতে ! ।
বৃতোঽস্মি দেবাজেন প্রতিজ্ঞাতঞ্চ তস্য মে ॥৬॥

মরুত্ত উবাচ।

পিত্র্যমস্মি তব ক্ষেত্রং বহু মন্যে চ তে ভৃশম্ ।
তবাস্মি যাজ্যতাং প্রাপ্তো ভজমানং ভজস্ব মাম্ ॥৭॥

বৃহস্পতিরুবাচ।

অমর্ত্ত্যং যাজয়িত্বাহং যাজয়িষ্যে কথং নরম্ ।
মরুত্ত ! গচ্ছ বা মা নিবৃত্তোঽস্ম্যন্যযাজনাৎ ॥৮॥

ভারতকৌমুদী

ভগবন্নিতি। অভিসন্ধিরনুষ্ঠানাভিপ্রায়ঃ। সম্ভারাঃ প্রয়োজনীয়দ্রব্যাণি, সম্ভৃতা আয়োজিতাঃ, মে ময়া। প্রাপ্নুহি আগচ্ছ, বিধৎস্ব কুরুষ ॥৪—৫॥
নেতি। মে ময়া তস্য দেবরাজস্যান্তিকে প্রতিজ্ঞাতং তস্যৈব যাজনমিতি শেষঃ ॥৬॥
পিত্র্যমিতি। পিত্র্যং পৈতৃকম্, ক্ষেত্রং স্থানম্। তে যাজনমিতি শেষঃ ॥৭॥
অমর্ত্ত্যমিতি। অমর্ত্ত্যং মরণরহিতং দেবম্। নরং সম্ভাব্যমানমরণং মানুষম্ ॥৮॥

---

'ভগবন্ তপোধন গুরো। আমি পূর্ব্বে আপনার নিকটে যাইয়া আপনারই বাক্য অনুসারে যে যজ্ঞ করিবার ইচ্ছা করিয়াছিলাম, এখন আমি সেই যজ্ঞ করিতে ইচ্ছা করি, তাহাতে প্রয়োজনীয় দ্রব্যসকলের আয়োজনও আমি করিয়াছি। আমি আপনার যাজ্য; অতএব আপনি চলুন, সেই যজ্ঞ সম্পাদন করুন' ॥৪—৫॥

বৃহস্পতি বলিলেন—'রাজা! আমি আপনার যাজন করিতে ইচ্ছা করি না। কারণ, দেবরাজ আমাকে পৌরোহিত্যে বরণ করিয়াছেন, আমিও তাঁহারই পৌরোহিত্য করিব বলিয়া প্রতিজ্ঞা করিয়াছি' ॥৬॥

মরুত্ত বলিলেন—'আমি আপনার পৈতৃক যাজ্য এবং আপনার যাজনের বিশেষ আদর করি। বিশেষতঃ, আমি আপনার যাজ্য, অতএব যাজকরূপে আপনাকে আশ্রয় করিয়াছি; আপনিও যাজ্যরূপে আমাকে আশ্রয় করুন' ॥৭॥

ন ত্বাং যাজয়িতাস্ম্যদ্য বৃণু যং ত্বমিহেচ্ছসি।
উপাধ্যায়ং মহাবাহো! যস্তে যজ্ঞং করিষ্যতি ॥৯॥
ব্যাস উবাচ।
এবমুক্তস্তু নৃপতির্মরুত্তো ব্রীড়িতোঽভবৎ।
প্রত্যাগচ্ছন্ সুসংবিগ্নো দদর্শ পথি নারদম্ ॥১০॥
দেবর্ষিণা সমাগম্য নারদেন স পার্থিবঃ।
বিধিবৎ প্রাঞ্জলিস্তস্থাবথৈনং নারদোঽব্রবীৎ ॥১১॥
রাজর্ষে! নাতিহৃষ্টোঽসি কচ্চিৎ ক্ষেমং তবানঘ!।
ক্ব গতোঽসি কুতশ্চেদমপ্রীতিস্থানমাগতম্ ॥১২॥

ভারতকৌমুদী

নেতি। উপাধ্যায়মধ্যাপকরূপং পুরোহিতম্ ॥৯॥

এবমিতি। ব্রীড়িতো বৃহস্পতিনা প্রত্যাখ্যানাৎ লজ্জিতঃ। সুসংবিগ্নো লজ্জয়া বিচলিতচিত্তঃ ॥১০॥

দেবর্ষিণেতি। সমাগম্য মিলিত্বা। এনং পার্থিবং মরুত্তম্ ॥১১॥

রাজর্ষ ইতি। ক্ষেমং মঙ্গলম্। অপ্রীতেঃ স্থানং কারণম্ ॥১২॥

---

বৃহস্পতি বলিলেন—'আমি মরণশূন্য দেবতার যাজন করিয়া অবশ্য মর্ত্ত্য মানুষের কি প্রকারে যাজন করিব। অতএব মরুত্তরাজা! আপনি চলিয়া যান, অথবা থাকুন; আমি দেবরাজভিন্ন অন্যের যাজন হইতে নিবৃত্তি পাইয়াছি ॥৮॥

মহাবাহু! আমি আপনার যাজন করিব না, এখন আপনি যাঁহাকে ইচ্ছা করেন এবং যিনি আপনার যজ্ঞ করিবেন, আপনি সেইরূপ পুরোহিত বরণ করুন' ॥৯॥

বেদব্যাস বলিলেন—'বৃহস্পতি এইরূপ বলিলে, মরুত্তরাজা লজ্জিত হইলেন এবং বিচলিতচিত্তে আসিবার সময়ে পথে নারদকে দেখিতে পাইলেন ॥১০॥

তখন মরুত্তরাজা দেবর্ষি নারদের সহিত মিলিত হইয়া যথাবিধানে কৃতাঞ্জলিপুটে অবস্থান করিলেন। তাহার পর নারদ তাঁহাকে বলিলেন—॥১১॥

'রাজর্ষি! আপনাকে বিশেষ হৃষ্ট দেখিতেছি না। নিষ্পাপ! আপনার মঙ্গল ত? আপনি কোথায় গিয়াছিলেন? কোন্ ঘটনা হইতেই বা আপনার এই অসন্তোষের কারণ উপস্থিত হইয়াছে? ॥১২॥

শ্রোতব্যং চেন্ময়া রাজন্ ! ব্রূহি মে পার্থিবর্ষভ ! ।
ব্যপনেষ্যামি তে মন্যুং সর্ব্বযত্নৈর্নরাধিপ ! ॥১৩॥
এবমুক্তো মরুত্তঃ স নারদেন মহর্ষিণা ।
বিপ্রলম্ভমুপাধ্যায়াৎ সর্বমেব ন্যবেদয়ৎ ॥১৪॥

মরুত্ত উবাচ ।

গতোঽস্ম্যাঙ্গিরসঃ পুত্রং দেবাচার্য্যং বৃহস্পতিম্ ।
যজ্ঞার্থমৃত্বিজং প্রষ্টুং স চ মাং নাভ্যনন্দত ॥১৫॥
প্রত্যাখ্যাতশ্চ তেনাহং জীবিতুং নাদ্য কাময়ে ।
পরিত্যক্তশ্চ গুরুণা দূষিতশ্চাস্মি নারদ ! ॥১৬॥

ব্যাস উবাচ ।

এবমুক্তস্তু রাজ্ঞা স নারদঃ প্রত্যুবাচ হ ।
আবিক্ষিতং মহারাজ ! বাচা সঞ্জীবয়ন্নিব ॥১৭॥

ভারতকৌমুদী

শ্রোতব্যমিতি । ব্যপনেষ্যামি দূরীকরিষ্যামি, মন্যুং দৈন্যম্ ॥১৩॥
এবমিতি । বিপ্রলম্ভং প্রত্যাখ্যানম্, উপাধ্যায়াৎ পুরোহিতাৎ বৃহস্পতেঃ ॥১৪॥
গত ইতি । নাভ্যনন্দত নাদ্রিয়ত ॥১৫॥
প্রতীতি । দূষিতো মর্ত্ত্যত্বেন ॥১৬॥
এবমিতি । অবিক্ষিতঃ অপত্যমিতি আবিক্ষিতস্তং মরুত্তম্ ॥১৭॥

রাজশ্রেষ্ঠ রাজা ! আমার যদি শ্রোতব্য হয় তবে আপনি আমার নিকট বলুন । নরনাথ ! আমি সর্ব্বপ্রকার যত্ন করিয়া আপনার দৈন্য দূর করিব' ॥১৩॥

মহর্ষি নারদ এইরূপ বলিলে, মরুত্ত বৃহস্পতিকৃত প্রত্যাখ্যানের বিষয় সমস্তই নিবেদন করিলেন ॥১৪॥

মরুত্ত বলিলেন—'আমি যজ্ঞ করিবার নিমিত্ত অঙ্গিরার পুত্র দেবগুরু বৃহস্পতির নিকট পৌরোহিত্য করাইবার প্রশ্ন করিবার জন্য গিয়াছিলাম, কিন্তু তিনি আমার আদর করিলেন না ॥১৫॥

দেবর্ষি নারদ ! গুরু বৃহস্পতি আমার উপরে দোষারোপ করিয়াছেন এবং আমাকে প্রত্যাখ্যান করিয়াছেন ; অতএব আমি আর জীবিত থাকিতে ইচ্ছা করি না' ॥১৬॥

(১৩) ইতঃ পরম্ 'বৈশম্পায়ন উবাচ'—বঙ্গ বর্দ্ধ ।

(১৫) যজ্ঞার্থমৃত্বিজং দ্রষ্টুং—বঙ্গ বর্দ্ধ ।

রাজন্! অঙ্গিরসঃ পুত্রঃ সংবর্ত্তো নাম ধার্ম্মিকঃ।
চংক্রমীতি দিশঃ সর্বা দিগ্‌বাসা মোহয়ন্ প্রজাঃ ॥১৮॥
তং গচ্ছ যদি যাজ্যং ত্বাং ন বাঞ্ছতি বৃহস্পতিঃ।
প্রসন্নস্ত্বাং মহাতেজাঃ সংবর্ত্তো যাজয়িষ্যতি ॥১৯॥

মরুত্ত উবাচ।

সংজীবিতোঽহং ভবতা বাক্যেনানেন নারদ!।
পশ্যেয়ং ক নু সংবর্ত্তং শংস মে বদতাংবর! ॥২০॥
কথঞ্চ তস্মৈ বর্ত্তেয়ং কথং মাং ন পরিত্যজেৎ।
প্রত্যাখ্যাতশ্চ তেনাপি নাহং জীবিতুমুৎসহে ॥২১॥

নারদ উবাচ।

উন্মত্তবেশং বিভ্রৎ স চংক্রমীতি যথাসুখম্।
বারাণস্যাং মহারাজ! দর্শনেপ্সুর্মহেশ্বরম্ ॥২২॥

ভারতকৌমুদী

রাজন্নিতি। চংক্রমীতি অনবরতং আশ্রয়লাভার্থং পর্য্যটতি ॥১৮॥
তমিতি। তং সংবর্ত্তম্। প্রসন্ন আনন্দেন হৃষ্টচিত্তঃ ॥১৯॥
সংজীবিত ইতি। শংস ব্রূহি ॥২০॥
কথমিতি। বর্ত্তেয়ং ব্যবহরেয়ম্ ॥২১॥
উন্মত্তেতি। চংক্রমীতি পর্য্যটতি। চেক্রিয়িতলোপে রূপমিদম্ ॥২২॥

ভারতভাবদীপঃ

সংবর্ত্তমরুত্তয়োঃ সংযোগং কথয়ন্নারদমুখেন বারাণসীমাহাত্ম্যং সূচয়তি—ব্যাস উবাচ—

---

বেদব্যাস বলিলেন—মহারাজ! মরুত্ত এইরূপ বলিলে নারদ তাঁহাকে বাক্যদ্বারা জীবিত করিতে থাকিয়াই যেন এই প্রত্যুত্তর করিলেন ॥১৭॥

নারদ বলিলেন—'রাজা! অঙ্গিরার পুত্র ধার্ম্মিক সংবর্ত্ত দিগম্বর হইয়া লোককে মুগ্ধ করিতে থাকিয়া সকল দিকে পর্য্যটন করিতেছেন ॥১৮॥

বৃহস্পতি যদি আপনার যাজন করিতে ইচ্ছা না করেন, তবে আপনি সংবর্ত্তের নিকট যান, সেই মহাতেজা প্রসন্নচিত্তে আপনার যাজন করিবেন' ॥১৯॥

মরুত্ত বলিলেন—দেবর্ষি! আপনি এই বাক্যদ্বারা আমাকে সঞ্জীবিত করিলেন. বাগ্মিশ্রেষ্ঠ! আমি সংবর্ত্তকে কোথায় দেখিতে পাইব, তাহা আপনি আমার নিকট বলুন ॥২০॥

আমি তাঁহার নিকট কিরূপ ব্যবহার করিব, কি করিলে তিনি আমাকে ত্যাগ করিবেন না' ॥২১॥

তস্যা দ্বারং সমাসাদ্য ন্যসেথাঃ কুণপং ক্বচিৎ।
তং দৃষ্ট্বা যো নিবর্ত্তেত সংবর্ত্তঃ স মহীপতে! ॥২৩॥
তং পৃষ্ঠতোঽনুগচ্ছেথা যত্র গচ্ছেৎ স বীর্য্যবান্।
তমেকান্তে সমাসাদ্য প্রাঞ্জলিঃ শরণং ব্রজেঃ ॥২৪॥
পৃচ্ছেত্ত্বাং যদি কেনাহং তবাখ্যাত ইতি স্ম হ।
ব্রূয়াস্ত্বং নারদেনেতি সংবর্ত্তঃ কথিতোঽসি মে ॥২৫॥
স চেত্ত্বামনুযুঞ্জীত মমানুগমনেপ্সয়া।
শংসেথা বহ্নিমারূঢ়ং মামপি ত্বমশঙ্কয়া ॥২৬॥

ভারতকৌমুদী

তস্যা ইতি। ন্যসেথাঃ স্থাপয়েঃ, কুণপং শবম্। শবস্য শিবরূপতয়া তদ্দর্শনেন শিবদর্শন-সম্ভাবনয়া তদন্তিকমাগচ্ছেদিতি ভাবঃ ॥২৩॥

তমিতি। বীর্য্যবান্ তপঃপ্রভাববান্। একান্তে নির্জ্জনে ॥২৪॥

পৃচ্ছেদিতি। তব সমীপে অহং কেন আখ্যাত উক্তঃ ॥২৫॥

স ইতি। অনুযুঞ্জীত পৃচ্ছেৎ। শংসেথা ব্রূয়াঃ ॥২৬॥

ভারতভাবদীপঃ

অত্রাপ্যুদাহরন্তীমমিত্যাদিনা ॥১—২১॥ উন্মত্তবেষমিতি। অত্র কুণপদর্শনেন মহেশ্বরদর্শন-সিদ্ধিং দর্শয়তা কুণপস্য মহেশ্বরপ্রতিমাত্বং সূচিতম্। তথা চাবিমুক্তং প্রকৃত্য "অত্র হি জন্তোঃ প্রাণেষূৎক্রমমাণেষু রুদ্রস্তারকং ব্রহ্ম ব্যাচষ্টে যেনাসাবমৃতী ভূত্বা মোক্ষী ভবতীতি সিদ্ধঃ কুণপাভিমানিনো জীবস্য" ব্রহ্মভাবোঽপূর্ব্বো জ্ঞাপিতঃ এবং চোপরিধারণাবিধির্বাদ্ধিরেবায়-মিত্যুপপাদিতমুত্তরষাষাতে ॥২২—৩৩॥

ইতি শ্রীমহাভারতে নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে আশ্বমেধিক-
পর্ব্বণি অশ্বমেধে ষষ্ঠোঽধ্যায়ঃ ॥৬॥

নারদ বলিলেন—'মহারাজ! মহাষ সংবর্ত্ত মহাদেবকে দর্শন করিবার ইচ্ছা করিয়া উন্মত্তের বেশ ধরিয়া যথাসুখে কাশীনগরীতে বিচরণ করিতেছেন ॥২২॥

রাজা! আপনি সেই কাশীর দ্বারদেশে উপস্থিত হইয়া কোন স্থানে একটী শব স্থাপন করিবেন। সেই শবটী দেখিয়া যিনি ফিরিবেন, তিনিই সংবর্ত্ত ॥২৩॥

তপঃপ্রভাবশালী সেই সংবর্ত্ত যেদিকে যাইবেন, আপনি তাঁহার অনুসরণ করিবেন; পরে নির্জ্জনস্থানে তাঁহার নিকটে যাইয়া কৃতাঞ্জলি হইয়া তাঁহার শরণাপন্ন হইবেন ॥২৪॥

তিনি যদি আপনার নিকট জিজ্ঞাসা করেন যে, 'তোমার নিকট আমার কথা কে বলিল' তখন আপনি বলিবেন—আমার কাছে নারদ বলিয়াছেন যে আপনিই সংবর্ত্ত ॥২৫॥

ব্যাস উবাচ।

স তথেতি প্রতিশ্রুত্য পূজয়িত্বা চ নারদম্।
অভ্যনুজ্ঞায় রাজর্ষির্যযৌ বারাণসীং পুরীম্ ॥২৭॥
তত্র গত্বা যথোক্তং স পুর্য্যা দ্বারে মহাযশাঃ।
কুণপং স্থাপয়ামাস নারদস্য বচঃ স্মরন্ ॥২৮॥
যৌগপদ্যেন বিপ্রশ্চ পুরীদ্বারমথাবিশৎ।
ততঃ স কুণপং দৃষ্ট্বা সহসা সন্ন্যবর্ত্তত ॥২৯॥
স তং নিবৃত্তমালক্ষ্য প্রাঞ্জলিঃ পৃষ্ঠতোঽন্বগাৎ।
আবিক্ষিতো মহীপালঃ সংবর্ত্তমুপশিক্ষিতুম্ ॥৩০॥
স চ তং বিজনে দৃষ্ট্বা পাংসুভিঃ কর্দ্দমেন চ।
শ্লেষ্মণা চৈব রাজানং ষ্ঠীবনৈশ্চ সমাকিরৎ ॥৩১॥

---

ভারতকৌমুদী

স ইতি। প্রতিশ্রুত্য অঙ্গীকৃত্য। অভ্যনুজ্ঞায় গমনায় নারদস্যানুমতিং দত্ত্বা ॥২৭॥
তত্রেতি। পুর্য্যা কাশীনগর্য্যা। কুণপং কঞ্চন শবম্ ॥২৮॥
যৌগেতি। যৌগপদ্যেন একেনৈব সময়েন, বিপ্রঃ সংবর্ত্তঃ ॥২৯॥
স ইতি। আবিক্ষিতঃ অবিক্ষিতঃ পুত্রঃ মরুত্তঃ, উপশিক্ষিতুং নিজেচ্ছাং বোধয়িতুম্ ॥৩০॥
স ইতি। স সংবর্ত্তঃ, তং মরুত্তম্। উন্মত্তভাবপ্রদর্শনার্থমিদম্ ॥৩১॥

---

তিনি যদি তাঁহার অনুসরণ করিবার ইচ্ছা জানিয়া আপনার নিকট জিজ্ঞাসা করেন, তাহা হইলে আপনি নিঃশঙ্কচিত্তে বলিবেন—আমি অগ্নিতে আরোহণ করিয়াছি' ॥২৬॥

বেদব্যাস বলিলেন—'তাহাই হইবে। এইরূপ বলিয়া নারদের পূজা করিয়া তাঁহাকে চলিয়া যাইবার অনুমতি দিয়া রাজর্ষি মরুত্ত কাশীনগরীতে গমন করিলেন ॥২৭॥

ক্রমে মহাযশা মরুত্ত কাশীতে যাইয়া নারদের বাক্য স্মরণ করিয়া কাশী-নগরীর দ্বারদেশে একটী শব স্থাপন করিলেন ॥২৮॥

সেই সময়েই সংবর্ত্ত কাশীনগরীর দ্বারদেশে প্রবেশ করিলেন। তাহার পর তিনি শবটীকে দেখিয়া তৎক্ষণাৎ ফিরিলেন ॥২৯॥

তখন সংবর্ত্তকে ফিরিতে দেখিয়া মরুত্তরাজা কৃতাঞ্জলি হইয়া তাঁহাকে অভিপ্রেত বিষয় বলিবার ইচ্ছা করিয়া তাঁহার অনুসরণ করিলেন ॥৩০॥

স তথা বাধ্যমানো বৈ সংবর্ত্তেন মহীপতিঃ।
অন্বগাদেব তমৃষিং প্রাঞ্জলিঃ সম্প্রসাদয়ন্ ॥৩২॥
ততো নিবৃত্য সংবর্ত্তঃ পরিশ্রান্ত উপাবিশৎ।
শীতলচ্ছায়মাসাদ্য ন্যগ্রোধং বহুশাখিনম্ ॥৩৩॥
ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাম্ আশ্বমেধিক-
পর্ব্বণি অশ্বমেধে সংবর্ত্তমরুত্তীয়ে ষষ্ঠোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

## সপ্তমোঽধ্যায়ঃ।

—:*:—

সংবর্ত্ত উবাচ।
কথমস্মি ত্বয়া জ্ঞাতঃ কেন বা কথিতোঽস্মি তে
এতদাচক্ষ্ব মে তত্ত্বমিচ্ছসে চেন্মম প্রিয়ম্ ॥১॥

ভারতকৌমুদী

স ইতি। বাধ্যমানঃ পীড্যমানোঽপি ॥৩২॥
তত ইতি। শীতলা ছায়া যস্য তম্, ন্যগ্রোধং বটবৃক্ষম্ ॥৩৩॥
ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং
মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াম্ আশ্বমেধিকপর্ব্বণি
অশ্বমেধে ষষ্ঠোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

কথমিতি। আচক্ষ্ব ব্রূহি, তত্ত্বং যাথার্থ্যম্ ॥১॥

তৎকালে সংবর্ত্ত মরুত্তরাজাকে নির্জ্জনে দেখিয়া তাঁহার অঙ্গে ধূলি, কর্দ্দম, শ্লেষ্মা ও থুথু নিক্ষেপ করিলেন ॥৩১॥

কিন্তু মরুত্তরাজা সেইরূপ উপদ্রুত হইয়াও প্রসন্ন করিবার ইচ্ছায় কৃতাঞ্জলি-পুটে সংবর্ত্তের অনুসরণই করিতে লাগিলেন ॥৩২॥

তদনন্তর পরিশ্রান্ত সংবর্ত্ত ফিরিয়া, শীতলচ্ছায়াযুক্ত ও বহুশাখাসম্পন্ন একটী বটবৃক্ষ পাইয়া তাহার তলে উপবেশন করিলেন' ॥৩৩॥

—:*:—

সংবর্ত্ত বলিলেন—'তুমি আমাকে কি করিয়া জানিলে, কোন্ ব্যক্তিই বা

(৩৩) ততো নিবর্ত্ত্য সংবর্ত্তঃ—বঙ্গ বৰ্দ্ধ নি।

সত্যং তে ব্রুবতঃ সর্ব্বে সম্পৎস্যন্তে মনোরথাঃ।
মিথ্যা চ ব্রুবতো মূর্দ্ধা শতধা তে স্ফুটিষ্যতি ॥২॥

মরুত্ত উবাচ।

নারদেন ভবান্মহ্যমাখ্যাতো হ্যটতা পথি।
গুরুপুত্রো মমেতি ত্বং ততো মে প্রীতিরুত্তমা ॥৩॥

সংবর্ত্ত উবাচ।

সত্যমেতদ্ভবানাহ স মাং জানাতি সত্রিণম্।
কথয়স্ব তদেতন্মে ক্ব নু সম্প্রতি নারদঃ ॥৪॥

মরুত্ত উবাচ।

ভবন্তং কথয়িত্বা তু মম দেবর্ষিসত্তমঃ।
ততো মামভ্যনুজ্ঞায় প্রবিষ্টো হব্যবাহনম্ ॥৫॥

ভারতকৌমুদী

সত্যমিতি। সম্পৎস্যন্তে সফলা ভবিষ্যন্তি। স্ফুটিষ্যতি বিদীর্ণো ভবিষ্যতি ॥২॥

নারদেনেতি। আখ্যাত উক্তঃ। প্রীতিস্বয়ীতি শেষঃ ॥৩॥

সত্যমিতি। সত্রং কপটবেশেন স্বরূপাচ্ছাদনমস্যাস্তীতি তম্। "সত্রমাচ্ছাদনে যজ্ঞে সদাদানে বনেঽপি চ" ইত্যমরঃ ॥৪॥

ভবন্তমিতি। অভ্যনুজ্ঞায় গন্তুমিতি শেষঃ, হব্যবাহনমগ্নিম্ ॥৫॥

ভারতভাবদীপঃ

কথমস্মীতি ॥১—৩॥ সত্রিণং কপটবেশচ্ছন্নম্ ॥৪—২৭॥

ইতি শ্রীমহাভারতে নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে আশ্বমেধিক-
পর্ব্বণি অশ্বমেধে সপ্তমোঽধ্যায়ঃ ॥৭॥

তোমার নিকট আমার কথা বলিল? তুমি যদি আমার প্রিয়কার্য্য করিবার ইচ্ছা কর, তাহা হইলে এই বিষয়ে যথার্থ বল ॥১॥

তুমি যদি সত্য বল তাহা হইলে তোমার সমস্ত অভিলাষ সফল হইবে, আর মিথ্যা বলিলে তোমার মস্তক শতভাগে বিদীর্ণ হইয়া যাইবে' ॥২॥

মরুত্ত বলিলেন—'পথে চলিবার সময়ে নারদ আমার নিকট আপনার কথা বলিয়াছেন। আপনি আমার গুরুপুত্র বলিয়া আপনার উপরে আমার উত্তম প্রীতি রহিয়াছে' ॥৩॥

সংবর্ত্ত বলিলেন—'আপনি এই কথা সত্যই বলিয়াছেন। আমি যে কপটবেশে বিচরণ করি, তাহা তিনি জানেন। বর্ত্তমান সময়ে নারদ কোথায় রহিয়াছেন, তাহা আপনি আমার নিকট বলুন' ॥৪॥

ব্যাস উবাচ।

শ্রুত্বা তু পার্থিবস্যৈতৎ সংবর্ত্তঃ প্রমুদং গতঃ।
এতাবদহমপ্যেবং শক্ষ্যামিতি সোঽব্রবীৎ ॥৬॥
ততো মরুত্তমুন্মত্তো বাচা নির্ভৎর্সয়ন্নিব।
রুক্ষয়া ব্রাহ্মণো রাজন্! পুনঃ পুনরথাব্রবীৎ ॥৭॥
বাতপ্রধানেন ময়া স্বচিত্তবশবর্তিনা।
এবং বিকৃতরূপেণ কথং যাজিতুমিচ্ছসি ॥৮॥
ভ্রাতা মম সমর্থশ্চ বাসবেন চ সঙ্গতঃ।
বর্ত্ততে যাজনে চৈব তেন কর্ম্মাণি কারয় ॥৯॥
গার্হস্থ্যঞ্চৈব যাজ্যাশ্চ সর্ব্বা গৃহ্যাশ্চ দেবতাঃ।
পূর্বজেন মমাক্ষিপ্তং শরীরং বর্জ্জিতং ত্বিদম্ ॥১০॥

---

ভারতকৌমুদী

শ্রুত্বেতি। প্রমুদং বিশেষানন্দম্। এতাবৎ কর্ত্তুমিতি শেষঃ ॥৬॥

তত ইতি। উন্মত্তঃ সংবর্ত্তঃ। রুক্ষয়া নিষ্ঠুরয়া ॥৭॥

বাতেতি। বাতো বায়ুরোগ এব প্রধানো যস্য তেন। স্বচিত্তবশবর্তিনা ন পুনঃ কার্য্যাকার্য্যবিবেকবতেতি ভাবঃ। যাজয়িতুম্ ॥৮॥

ভ্রাতেতি। ভ্রাতা বৃহস্পতিঃ, বাসবেন ইন্দ্রেণ ॥৯॥

গার্হস্থ্যমিতি। গৃহ্যা গৃহবর্ত্তিন্যঃ। পূর্ব্বজেন জ্যেষ্ঠেন ভ্রাত্রা বৃহস্পতিনা, আক্ষিপ্তং বলাদাকৃষ্য নীতম্, ইদং মদীয়ম্ ॥১০॥

---

মরুত্ত বলিলেন—'দেবর্ষিশ্রেষ্ঠ নারদ আমার নিকট আপনার কথা বলিয়া এবং আমাকে যাইবার অনুমতি দিয়া, পরে অগ্নিতে প্রবেশ করিয়াছেন' ॥৫॥

বেদব্যাস বলিলেন—'সংবর্ত্ত, মরুত্তরাজার এই কথা শুনিয়া আনন্দিত হইলেন এবং 'আমি এইটুকু পারি' এই কথা মরুত্তরাজাকে বলিলেন ॥৬॥

রাজা! তাহার পর উন্মত্তবেশধারী সংবর্ত্ত নিষ্ঠুর বাক্যদ্বারা মরুত্তরাজাকে ভৎর্সনা করিতে থাকিয়াই যেন তাঁহাকে বার বার এই কথা বলিলেন—॥৭॥

'বায়ুরোগই আমার প্রধান, তাহাতে আমি নিজের মনোবৃত্তিরই অনুসরণ করি; সুতরাং আমার স্বভাবই বিকৃত হইয়া গিয়াছে, অতএব আপনি আমার দ্বারা যাজন করিবার ইচ্ছা করিতেছেন কেন? ॥৮॥

আমার ভ্রাতা বৃহস্পতি যাজনকার্য্যে সমর্থ, ইন্দ্রের সহিত সম্মিলিত আছেন এবং তিনি যাজনকার্য্যে ব্যাপৃতও রহিয়াছেন; অতএব আপনি তাঁহাদ্বারাই কার্য্য করান ॥৯॥

নাহং তেনাননুজ্ঞাতস্ত্বামাবিক্ষিত ! কর্হিচিৎ।
যাজয়েয়ং কথঞ্চিদ্বৈ স হি পূজ্যতমো মম ॥১১॥
স ত্বং বৃহস্পতিং গচ্ছ তমনুজ্ঞাপ্য চাব্রজ।
ততোঽহং যাজয়িষ্যে ত্বাং যদি যষ্টুমিহেচ্ছসি ॥১২॥

মরুত্ত উবাচ।

বৃহস্পতিং গতঃ পূর্ব্বমহং সংবর্ত্ত ! তচ্ছৃণু।
ন মাং কাময়তে যাজ্যমসৌ বাসবকাম্যয়া ॥১৩॥
অমরং যাজ্যমাসাদ্য যাজয়িষ্যে ন মানুষম্।
শক্রেণ প্রতিষিদ্ধোঽহং মরুত্তং মা স্ম যাজয়েঃ ॥১৪॥
স্পর্দ্ধতে হি ময়া বিপ্র ! সদা হি স তু পার্থিবঃ।
এবমস্ত্বিতি চাপ্যুক্তো ভ্রাত্রা তে বলসূদনঃ ॥১৫॥

---

ভারতকৌমুদী

নেতি। হে আবিক্ষিত ! অবিক্ষিতঃ পুত্র ! মরুত্ত ! পূজ্যতমো জ্যেষ্ঠভ্রাতৃত্বাৎ ॥১১॥
স ইতি। আব্রজ মমান্তিকং পুনরাগচ্ছ ॥১২॥
বৃহস্পতিমিতি। বাসবস্য ইন্দ্রস্য কাম্যয়া ইচ্ছয়া, তদিচ্ছানুরোধেনেত্যর্থঃ ॥১৩॥
বৃহস্পতিবাক্যমনুবদতি অমরমিতি। শক্রেণ ইন্দ্রেণ, মরুত্তং মা স্ম যাজয়েরিত্যুক্তে,তি শেষঃ ॥১৪॥

---

আমার জ্যেষ্ঠভ্রাতা বৃহস্পতি আমার গৃহস্থধর্ম্ম, যাজ্যগণ এবং সমস্ত গৃহদেবতা বলপূর্ব্বক গ্রহণ করিয়াছেন ; কিন্তু আমার এই দেহটীই কেবল ছাড়িয়া দিয়াছেন ॥১০॥

মরুত্ত ! আমি তাঁহার অনুমতিব্যতীত কখনও কোন প্রকারেই আপনার যাজন করিতে পারিব না। কারণ, তিনি আমার বিশেষ পূজনীয় ॥১১॥

মরুত্ত ! আপনি যদি আমার দ্বারাই যজ্ঞ করাইতে ইচ্ছা করেন, তবে আপনি বৃহস্পতির নিকট যান। তাঁহার অনুমতি করাইয়া পুনরায় আমার নিকট আসুন, তাহার পরে আমি আপনার যাজন করিতে পারিব' ॥১২॥

মরুত্ত বলিলেন—'মহর্ষি সংবর্ত্ত ! আপনি সেই বৃত্তান্ত শ্রবণ করুন। আমি প্রথমেই বৃহস্পতির নিকট গিয়াছিলাম ; কিন্তু তিনি ইন্দ্রের ইচ্ছানুসারে আমাকে যাজ্য করিতে ইচ্ছা করেন না ॥১৩॥

(বৃহস্পতি আমাকে বলিয়াছেন—) দেবতাকে যাজ্য পাইয়া মানুষের যাজন করিতে পারি না। বিশেষতঃ, ইন্দ্র আমাকে এই বলিয়া নিষেধ করিয়াছেন যে, মরুত্তের যাজন করিবেন না ॥১৪॥

স মামধিগতং প্রেম্ণা যাজ্যত্বে ন বুভূষতি ।
দেবরাজং সমাশ্রিত্য তদ্বিদ্ধি মুনিপুঙ্গব ! ॥১৬॥
সোঽহমিচ্ছামি ভবতা সর্ব্বস্বেনাপি যাজিতুম্ ।
কাময়ে সমতিক্রান্তুং বাসবং ত্বৎকৃতৈর্গুণৈঃ ॥১৭॥
ন হি মে বর্ত্ততে বুদ্ধির্গন্তুং ব্রহ্মন্ ! বৃহস্পতিম্ ।
প্রত্যাখ্যাতো হি তেনাস্মি তথাঽনপকৃতে সতি ॥১৮॥
সংবর্ত্ত উবাচ ।
চিকীর্ষামি যথাকামং সর্বমেতত্ত্বয়ি ধ্রুবম্ ।
যদি সর্বানভিপ্রায়ান্ কর্ত্তাসি মম পার্থিব ! ॥১৯॥

---

ভারতকৌমুদী

স্পর্দ্ধত ইতি । এবং ভবদুক্তপ্রকার এব । ভ্রাত্রা বৃহস্পতিনা, বলসূদন ইন্দ্রঃ ॥১৫॥

স ইতি । হে মুনিপুঙ্গব ! স বৃহস্পতিঃ, দেবরাজং সমাশ্রিত্য, প্রেম্ণা গুরুপুত্রত্বপ্রণয়েন, অধিগতং প্রাপ্তং মাম্, যাজ্যত্বে বিষয়ে ন বুভূষতি ন প্রাপ্তুমিচ্ছতি, মম যাজনং কর্ত্তুং নেচ্ছতীত্যর্থঃ । তৎ ত্বং বিদ্ধি জানীহি ॥১৬॥

স ইতি । যাজিতুং যাজয়িতুম্ । ত্বৎকৃতৈর্গুণৈর্ধর্ম্মোৎকর্ষৈঃ ॥১৭॥

নহীতি । অনপকৃতে অপকারে অকৃতে সতি ॥১৮॥

চিকীরিতি । চিকীর্ষামি কর্ত্তুমিচ্ছামি । কর্ত্তাসি করিষ্যসি ॥১৯॥

কারণ, ব্রাহ্মণ ! সেই রাজা সর্ব্বদাই আমার সহিত স্পর্দ্ধা করেন ।' তখন আপনার ভ্রাতা বৃহস্পতিও ইন্দ্রকে বলিলেন—'এইরূপই হউক' ॥১৫॥

মুনিশ্রেষ্ঠ ! আমি প্রণয়বশতই তাঁহার নিকট গিয়াছিলাম ; কিন্তু তিনি দেবরাজকে অবলম্বন করিয়া আর আমাকে যাজ্যরূপে গ্রহণ করিতে ইচ্ছা করেন না ॥১৬॥

অতএব আমি সর্ব্বস্ব ব্যয় করিয়াও আপনার দ্বারা যজ্ঞ করাইতে ইচ্ছা করি এবং আপনার কৃত উৎকর্ষের ফলে আমি দেবরাজকেও অতিক্রম করিতে অভিলাষ করি ॥১৭॥

ব্রাহ্মণ ! সেই বৃহস্পতির নিকটে আবার যাইতে আমার ইচ্ছা হয় না । কারণ, আমি তাঁহার কোন অপকার করি নাই, তথাপি তিনি আমাকে প্রত্যাখ্যান করিয়াছেন' ॥১৮॥

সংবর্ত্ত বলিলেন—'রাজা ! আপনি যদি আমার সমস্ত অভিপ্রেত বিষয় সম্পাদন করেন, তাহা হইলে আমি নিশ্চয়ই আপনার ইচ্ছানুসারে এই সমস্তই করিতে ইচ্ছা করিব ॥১৯॥

যাজ্যমানং ময়া হি ত্বাং বৃহস্পতিপুরন্দরৌ।
দ্বিষেতাং সমভিক্রুদ্ধাবেতদেকং সমর্থয়েঃ ॥২০॥
স্থৈর্য্যমত্রং কথং মে স্যাৎ স ত্বং নিঃসশয়ং কুরু।
কুপিতস্ত্বাং ন হীদানীং ভস্মীকুর্য্যাং সবান্ধবম্ ॥২১॥

মরুত্ত উবাচ।

যাবত্তপেৎ সহস্রাংশুস্তিষ্ঠেরংশ্চাপি পর্ব্বতাঃ।
তাবল্লোকান্ন লভেয়ং ত্যজেয়ং সঙ্গতং যদি ॥২২॥
মা চাপি শুভবুদ্ধিত্বং লভেয়মিহ কর্হিচিৎ।
বিষয়ৈঃ সঙ্গতং চাস্তু ত্যজেয়ং সঙ্গতং যদি ॥২৩॥

সংবর্ত্ত উবাচ।

আবিক্ষিত! শুভা বুদ্ধির্বর্ত্ততাং তব কর্ম্মসু।
যাজনং হি মমাপ্যেব বর্ত্ততে হৃদি পার্থিব! ॥২৪॥

ভারতকৌমুদী

যাজ্যেতি। এতদেকং বিদ্বেষণং সমর্থয়েঃ ত্বমপি মন্যেথাঃ ॥২০॥
স্থৈর্য্যমিতি। স্থৈর্য্যং চিত্তস্থিরত্বম্। কুপিতো নিঃসংশয়াকরণে ক্রুদ্ধোঽহম্ ॥২১॥
যাবদিতি। সহস্রাংশুঃ সূর্য্যঃ। লোকান্ স্বর্গান্, সঙ্গতং যজ্ঞে ন্যায্যম্ ॥২২॥
মেতি। বিষয়ৈঃ শব্দস্পর্শাদিভিঃ, সঙ্গতং চিরমেব মম সংসর্গঃ ॥২৩॥
আবিক্ষিতেতি। হে আবিক্ষিত! অবিক্ষিতঃ পুত্রঃ! মরুত্ত! বর্ত্ততে কর্ত্তব্যতয়া ॥২৪॥

আমি আপনার যাজন করিলে নিশ্চয়ই বৃহস্পতি ও দেবরাজ আপনার বিদ্বেষ করিবেন। এই একটী বিষয় আপনার মানিয়া লইতে হইবে ॥২০॥

এই বিষয়ে কি প্রকারে আমার স্থিরতা হয়, সেই বিষয়ে আপনি আমাকে নিঃসন্দেহ করুন। আমি যেন ক্রুদ্ধ হইয়া এখনই বন্ধুবর্গের সহিত আপনাকে ভস্ম না করি' ॥২১॥

মরুত্ত বলিলেন—'আমার যজ্ঞে আমি যদি সঙ্গত কার্য্য ত্যাগ করি কিংবা উপযুক্ত ব্যয় না করি, তাহা হইলে সূর্য্য যতকাল তাপদান করিবেন কিংবা পর্ব্বত সকল যতকাল থাকিবে, ততকাল যেন আমি স্বর্গ লাভ না করি ॥২২॥

এবং আমি যদি যজ্ঞে সঙ্গত কার্য্য ত্যাগ করি, তাহা হইলে আমি যেন কখনও শুভবুদ্ধি লাভ না করি এবং শব্দস্পর্শপ্রভৃতি বিষয়ের সহিত চিরদিনই যেন আমার সম্পর্ক চলিতে থাকে' ॥২৩॥

সংবর্ত্ত বলিলেন—'রাজা মরুত্ত! যজ্ঞপ্রভৃতি কার্য্যে আপনার শুভ বুদ্ধি হইয়াছে, আমার মনেও আপনার যাজন কর্ত্তব্য বলিয়া বোধ হইতেছে ॥২৪॥

অভিধাস্যে চ তে রাজন্! অক্ষয়ং দ্রব্যমুত্তমম্।
যেন দেবান্ সগন্ধর্ব্বান্ শক্রং চাভিভবিষ্যসি ॥২৫॥
ন তু মে বর্ত্ততে বুদ্ধির্ধনে যাজ্যেষু বা পুনঃ।
বিপ্রিয়ন্তু করিষ্যামি ভ্রাতুশ্চেন্দ্রস্য চোভয়োঃ ॥২৬॥
গময়িষ্যামি শক্রেণ সমতামপি তে ধ্রুবম্।
প্রিয়ঞ্চ তে করিষ্যামি সত্যমেতদ্‌ব্রবীমি তে ॥২৭॥
ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাম্ আশ্বমেধিক-
পর্ব্বণি অশ্বমেধে সংবর্ত্তমরুত্তীয়ে সপ্তমোঽধ্যায়ঃ ॥৭॥

## অষ্টমোঽধ্যায়ঃ।

—:*:—

সংবর্ত্ত উবাচ।
গিরের্হিমবতঃ পৃষ্ঠে মুঞ্জবান্নাম পর্বতঃ।
তপ্যতে যত্র ভগবাংস্তপো নিত্যমুমাপতিঃ ॥১॥

ভারতকৌমুদী

অভীতি। অক্ষয়ং যজ্ঞোপযোগি। অভিভবিষ্যসি পরাজেষ্যসে ॥২৫॥
নেতি। বিপ্রিয়ং করিষ্যামি তব যাজনকরণাৎ ॥২৬॥
গমেতি। গময়িষ্যামি প্রাপয়িষ্যামি, সমতাং তুল্যতাম্ ॥২৭॥
ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং
মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াম্ আশ্বমেধিক-
পর্ব্বণি অশ্বমেধে সপ্তমোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

গিরেরিতি। পৃষ্ঠে উপরিভাগে। তৎপ্রদেশস্যৈব নাম মুঞ্জবান্ ইতি ॥১॥

---

রাজা! আমি আপনার যজ্ঞে অক্ষয় ও উত্তম দ্রব্য সকলের কথা বলিব, যাহার ফলে আপনি গন্ধর্ব্বগণের সহিত দেবগণ এবং দেবরাজকে পর্য্যন্ত অভিভূত করিবেন ॥২৫॥

ধনোপার্জ্জনে কিংবা যাজ্যসংগ্রহে আমার ইচ্ছা নাই, তবে জ্যেষ্ঠভ্রাতা বৃহস্পতি এবং দেবরাজ ইন্দ্রের অপ্রিয় কার্য্য আমি করিব ॥২৬॥

রাজা! আমি নিশ্চয়ই দেবরাজের সহিত আপনার তুল্যত্ব সম্পাদন করিব এবং আপনার প্রিয়কার্য্যও করিব, ইহা আপনার নিকট আমি সত্য বলিতেছি' ॥২৭॥

বনস্পতীনাং মূলেষু শৃঙ্গেষু বিষমেষু চ।
গুহাসু শৈলরাজস্য যথাকামং যথাসুখম্ ॥২॥
উমাসহায়ো ভগবান্ যত্র নিত্যং মহেশ্বরঃ।
আস্তে শূলী মহাতেজা নানাভূতগণাবৃতঃ ॥৩॥ (যুগ্মকম্)
তত্র রুদ্রাশ্চ সাধ্যাশ্চ বিশ্বেঽথ বসবস্তথা।
যমশ্চ বরুণশ্চৈব কুবেরশ্চ সহানুগঃ ॥৪॥
ভূতানি চ পিশাচাশ্চ নাসত্যাবপি চাশ্বিনৌ।
গন্ধর্ব্বাপ্সরসশ্চৈব যক্ষা দেবর্ষয়স্তথা ॥৫॥
আদিত্যা মরুতশ্চৈব যাতুধানাশ্চ সর্বশঃ।
উপাসন্তে মহাত্মানং বহুরূপমুমাপতিম্ ॥৬॥ (বিশেষকম্)
রমতে ভগবাংস্তত্র কুবেরানুচরৈঃ সহ।
বিকৃতৈর্বিকৃতাকারৈঃ ক্রীড়দ্ভিঃ পৃথিবীপতে! ॥৭॥

ভারতকৌমুদী

বনেতি। শৃঙ্গেষু পর্ব্বতশিখরেষু, বিষমেষু উচ্চনীচস্থানেষু। আস্তে অবতিষ্ঠতে ॥২—৩॥

তত্রেতি। বিশ্বেদেবা ইতি শেষঃ। ন অসত্যৌ মিথ্যাচিকিৎসে যয়োস্তৌ নাসত্যৌ নাম। যাতুধানা রাক্ষসাঃ ॥৪—৬॥

ভারতভাবদীপঃ

গিরেহিমবত ইত্যষ্টমেতস্মৈ ভগবতে কৃত্বা নম ইত্যাদি তৎ সুবর্ণমবাপ্স্যসীত্যন্তং সুবর্ণকামস্য জপ্যং স্তোত্রম্। তস্য সংবর্ত্তঋষিঃ হিরণ্যবাহুরুগ্রো দেবতা অনুষ্টুপ্ ছন্দঃ। অত্র শতং নামানি চতুর্থ্যন্তানি ॥১—৩৯॥

ইতি শ্রীমহাভারতে নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে আশ্বমেধিক-
পর্ব্বণি অশ্বমেধে অষ্টমোঽধ্যায়ঃ ॥৮॥

---

সংবর্ত্ত বলিলেন—'হিমালয়ের উপরে মুঞ্জবান্ নামে একটী পর্ব্বত আছে। যে পর্ব্বতে ভগবান্ মহাদেব সর্ব্বদা তপস্যা করেন ॥১॥

মহাতেজা, শূলধারী, বহুতর ভূতগণে পরিবেষ্টিত হইয়া ভগবান্ মহাদেব পার্ব্বতীর সহিত যে পর্ব্বতে বৃক্ষমূলে, শৃঙ্গে, উচ্চনীচ স্থানে এবং পর্ব্বতের গুহায় ইচ্ছানুসারে ও যথাসুখে অবস্থান করেন ॥২—৩॥

রুদ্রগণ, সাধ্যগণ, বিশ্বেদেবগণ, বসুগণ, যম, বরুণ, অনুচরবর্গের সহিত কুবের, ভূতগণ, পিশাচগণ, অশ্বিনীকুমারদ্বয়, গন্ধর্ব্বগণ, অপ্সরোগণ, যক্ষগণ, দেবর্ষিগণ, আদিত্যগণ, মরুদ্গণ ও সর্ব্বপ্রকার রাক্ষসগণ সে স্থানে আসিয়া বহুরূপধারী মহাত্মা মহাদেবের উপাসনা করেন ॥৪—৬॥

শ্রিয়া জ্বলন্ দৃশ্যতে বৈ বালাদিত্যসমদ্যুতিঃ।
ন রূপং শক্যতে তস্য সংস্থানং বা কদাচন।
নির্দ্দেষ্টুং প্রাণিভিঃ কৈশ্চিৎ প্রাকৃতৈর্মাংসলোচনৈঃ ॥৮॥
নোষ্ণং ন শিশিরং তত্র ন বায়ুর্ন চ ভাস্করঃ।
ন জরা ক্ষুৎপিপাসে বা ন মৃত্যুর্ন ভয়ং নৃপ ! ॥৯॥
তস্য শৈলস্য পার্শ্বেষু সর্বেষু জয়তাংবর ! ।
ধাতবো জাতরূপস্য রশ্ময়ঃ সবিতুর্যথা ॥১০॥
রক্ষ্যন্তে তে কুবেরস্য সহায়ৈরুদ্যতায়ুধৈঃ।
চিকীর্ষদ্ভিঃ প্রিয়ং রাজন্ ! কুবেরস্য মহাত্মনঃ ॥১১॥
তত্র গত্বা সমন্বাস্য মহাযোগেশ্বরং শিবম্।
কুরু প্রণামং রাজর্ষে ! ভক্ত্যা পরময়া যুতঃ ॥১২॥

---

ভারতকৌমুদী

রমত ইতি। বিকৃতৈর্বিকৃতস্বভাবৈঃ ॥৭॥

শ্রিয়েতি। সংস্থানমবয়বঃ। প্রাকৃতৈঃ সাধারণৈঃ, জ্ঞানলোচনৈস্তু শক্যত এবেতি ভাবঃ। ষট্পাদঃ শ্লোকঃ ॥৮॥

নেতি। উষ্ণং গ্রীষ্মঃ, শিশিরং শীতম্ ॥৯॥

তস্যেতি। যথা সবিতুঃ সূর্য্যস্য তথা জাতরূপস্য স্বর্ণস্য রশ্ময়ঃ, ধাতবো গৈরিকাদয়শ্চ বর্ত্তন্তে ॥১০॥

রক্ষ্যন্ত ইতি। উদ্যতায়ুধৈরুত্তোলিতাস্ত্রৈঃ। চিকীর্ষদ্ভিঃ কর্ত্তুমিচ্ছদ্ভিঃ ॥১১॥

তত্রেতি। সমন্বাস্য পশ্চাদুপবিশ্য ॥১২॥

---

রাজা! বিকৃতস্বভাব ও বিকৃতমূর্ত্তি খেলাকারী কুবেরানুচরগণের সহিত ভগবান্ মহাদেব সেই স্থানে ক্রীড়া করিয়া থাকেন ॥৭॥

তিনি উদীয়মান সূর্য্যের ন্যায় তেজস্বী এবং আপন শোভায় জ্বলিতেছেন দেখা যায়। সাধারণ ও চর্ম্মনয়নশালী কোন প্রাণীই তাঁহার রূপ বা অবয়ব কখনও বর্ণনা করিতে পারে না ॥৮॥

রাজা! সেস্থানে শীত, গ্রীষ্ম, বায়ু, সূর্য্য, জরা, ক্ষুধা, পিপাসা, মৃত্যু বা অন্য কোন ভয় নাই ॥৯॥

বিজয়িশ্রেষ্ঠ! সেই পর্ব্বতের সকল পার্শ্বেই সূর্য্যের ন্যায় স্বর্ণের কিরণ ও অন্যান্য ধাতু রহিয়াছে ॥১০॥

রাজা! কুবেরের অনুচরেরা অস্ত্র উত্তোলন করিয়া মহাত্মা কুবেরের প্রিয়-কার্য্য করিবার ইচ্ছায় সেই স্বর্ণপ্রভৃতি রক্ষা করিতেছে ॥১১॥

তস্মৈ ভগবতে কৃত্বা নমঃ শর্বায় বেধসে।
এভিস্তং নামভির্দেবং সর্ববিদ্যাধরং স্তুহি ॥১৩॥
রুদ্রায় শিতিকণ্ঠায় সুরূপায় সুবর্চ্চসে।
কপর্দ্দিনে করালায় হর্য্যক্ষে বরদায় চ ॥১৪॥
ত্র্যক্ষে পূষ্ণো দন্তভিদে বামনায় শিবায় চ।
যাম্যায়াব্যক্তরূপায় সদ্বৃত্তে শঙ্করায় চ ॥১৫॥
ক্ষেম্যায় হরিকেশায় স্থাণবে পুরুষায় চ।
হরিনেত্রায় মুণ্ডায় ক্রুদ্ধায়োত্তরণায় চ ॥১৬॥
ভাস্বরায় সুতীর্থায় দেবদেবায় রংহসে।
উষ্ণীষিণে সুবক্ত্রায় সহস্রাক্ষায় মীঢ়ুষে ॥১৭॥

ভারতকৌমুদী

তস্মা ইতি। বেধসে বিধাতৃরূপায় ॥১৩॥

রুদ্রায়েতি। কপর্দ্দিনে জটাজূটযুক্তায়, করালায় ভীষণমূর্ত্তয়ে, হর্য্যক্ষে পিঙ্গলনেত্রায় ॥১৪॥

ত্র্যক্ষ ইতি। ত্র্যক্ষে ত্রিলোচনায়, পূষ্ণস্তদাখ্যস্য দেবস্য, দন্তভিদে দক্ষযজ্ঞে দন্তনাশকায়। যাম্যায় যমনিয়ামকায় ॥১৫॥

ক্ষেম্যায়েতি। ক্ষেম্যায় মঙ্গলজনকায়, হরিকেশায় পিঙ্গলকুন্তলায়। হরিনেত্রায় পিঙ্গলনয়নায় ॥১৬॥

ভাস্বরায়েতি। সুতীর্থায় শ্রেষ্ঠগুরবে, রংহসে বেগরূপায়। উষ্ণীষিণে উষ্ণীষধারিণে, মীঢ়ুষে ভক্তেষু স্নেহকারিণে ॥১৭॥

রাজর্ষি! আপনি সেই স্থানে যাইয়া উপবেশন করিয়া পরমভক্তিযুক্ত হইয়া মহাযোগীশ্বর মহাদেবকে নমস্কার করুন ॥১২॥

সেই ভগবান্ বিশ্ববিধাতা মহাদেবকে নমস্কার করিয়া এই সকল নামদ্বারা সেই সর্ব্ববিদ্যাযুক্ত মহাদেবকে স্তব করুন ॥১৩॥

রুদ্র, শিতিকণ্ঠ, সুরূপ, সুতেজা, জটাজূটধারী, ভীষণমূর্ত্তি, পিঙ্গলনেত্র ও বরদাতাকে নমস্কার ॥১৪॥

ত্রিলোচন, পূষার দন্তনাশক, বামন, মঙ্গলময়, যমনিবারক, অস্পষ্টরূপ, সদ্ব্যবহারকারী ও শঙ্করকে নমস্কার ॥১৫॥

মঙ্গলজনক, পিঙ্গলকুন্তল, স্থাণু, পুরুষ, পিঙ্গলনয়ন, রৌদ্রমূর্ত্তি এবং জগতের উদ্ধারকারককে নমস্কার ॥১৬॥

তেজস্বী, শ্রেষ্ঠগুরু, দেবদেব, বেগস্বরূপ, উষ্ণীষধারী, সুন্দরবদন, সহস্রনয়ন ও ভক্তজনের প্রতি স্নেহকারীকে নমস্কার ॥১৭॥

গিরিশায় প্রশান্তায় যতয়ে চীরবাসসে।
বিল্বদণ্ডায় সিদ্ধায় সর্বদণ্ডধরায় চ ॥১৮॥
মৃগব্যাধায় মহতে ধন্বিনেঽথ ভবায় চ।
বরায় সোমবক্ত্রায় সিদ্ধমন্ত্রায় চক্ষুষে ॥১৯॥
হিরণ্যবাহবে রাজন্! উগ্রায় পতয়ে দিশাম্।
লেলিহানায় গোষ্ঠায় সিদ্ধমন্ত্রায় বিষ্ণবে ॥২০॥
পশূনাং পতয়ে চৈব ভূতানাং পতয়ে নমঃ।
বৃষায় মাতৃভক্তায় সেনান্যে মধ্যমায় চ ॥২১॥
স্রুবহস্তায় পতয়ে ধন্বিনে ভার্গবায় চ।
অজায় কৃষ্ণনেত্রায় বিরূপাক্ষায় চৈব হ ॥২২॥
তীক্ষ্ণদংষ্ট্রায় তীক্ষ্ণায় বৈশ্বানরমুখায় চ।
মহাদ্যুতয়েঽনঙ্গায় সর্বায় পতয়ে বিশাম্ ॥২৩॥

---

ভারতকৌমুদী

গিরিশায়েতি। চীরবাসসে কৌপীনধারিণে ॥১৮॥

মৃগেতি। মৃগরূপধারিণং ব্রহ্মাণং বিধ্যতীতি তস্মৈ। চক্ষুষে জ্ঞাননয়নায় ॥১৯॥

হিরণ্যেতি। হিরণ্যবাহবে স্বর্ণময়ভুজায়। লেলিহানায় অগ্নিরূপত্বাৎ ॥২০॥

পশূনামিতি। বৃষায় ধর্ম্মরূপায়, সেনান্যে ত্রিপুরাসুরবধকালে সেনাপতিরূপায় ॥২১॥

স্রুবেতি। স্রুবো যজ্ঞপাত্রবিশেষো হস্তে যস্য তস্মৈ। ভার্গবায় পরশুরামস্বরূপায়, বিরূপাণি শশিসূর্য্যাগ্নিময়ত্বাদবিসদৃশাকারাণি অক্ষীণি যস্য তস্মৈ ॥২২॥

---

গিরিশ, শান্তমূর্ত্তি, জিতেন্দ্রিয়, কৌপীনধারী, বিল্বদণ্ডধর, সিদ্ধ এবং সকলের দণ্ডকারীকে নমস্কার ॥১৮॥

হরিণরূপধারী ব্রহ্মাকে বিদ্ধকারী, বিশ্বব্যাপী, পিনাকধনুর্দ্ধারী, সকলের উৎপত্তিস্থান, সর্ব্বশ্রেষ্ঠ, চন্দ্রশেখর, সিদ্ধমন্ত্রস্বরূপ ও জ্ঞাননয়নস্বরূপকে নমস্কার ॥১৯॥

রাজা! হিরণ্যবাহু, উগ্রমূর্ত্তি, দিক্‌পতি, অগ্নিস্বরূপ, গোবিচরণস্থান, সিদ্ধমন্ত্রস্বরূপ ও বিশ্বব্যাপীকে নমস্কার ॥২০॥

পশুপতি, ভূতপতি, ধর্ম্মস্বরূপ, মাতৃভক্ত, সেনাপতিস্বরূপ ও উদাসীনস্বরূপ তোমাকে নমস্কার ॥২১॥

স্রুবহস্ত, জগৎপতি, ধনুর্দ্ধর, পরশুরামস্বরূপ, জন্মরহিত, কৃষ্ণনয়ন এবং বিরূপাক্ষকে নমস্কার ॥২২॥

---

(২২) স্রুবহস্তায় যতয়ে—বঙ্গ বর্দ্ধ।

বিলোহিতায় দীপ্তায় দীপ্তাক্ষায় মহৌজসে।
বসুরেতঃসুবপুষে পৃথবে কৃত্তিবাসসে ॥২৪॥
কপালমালিনে চৈব সুবর্ণমুকুটায় চ।
মহাদেবায় কৃষ্ণায় ত্র্যম্বকায়ানঘায় চ ॥২৫॥
ক্রোধনায়ানৃশংসায় মৃদবে বাহুশালিনে।
দণ্ডিনে তপ্ততপসে তথৈবাক্রূরকর্ম্মণে ॥২৬॥
সহস্রশিরসে চৈব সহস্রচরণায় চ।
নমঃ স্বধাস্বরূপায় বহুরূপায় দংষ্ট্রিণে ॥২৭॥
পিনাকিনং মহাদেবং মহাভোগিনমব্যয়ম্।
ত্রিশূলহস্তং বরদং ত্র্যম্বকং ভুবনেশ্বরম্ ॥২৮॥
ত্রিপুরঘ্নং ত্রিনয়নং ত্রিলোকেশং মহৌজসম্।
প্রভবং সর্ব্বভূতানাং দাতারং ধরণীধরম্ ॥২৯॥
ঈশানং শঙ্করং সর্বং শিবং বিশ্বেশ্বরং ভবম্।
উমাপতিং পশুপতিং বিশ্বরূপং মহেশ্বরম্ ॥৩০॥

---

ভারতকৌমুদী

তীক্ষ্ণেতি। অনঙ্গায় নিরাকারত্বাৎ অঙ্গরহিতায়, বিশাং প্রজানাম্ ॥২৩॥
বীতি। বসু হিরণ্যমেব রেতো যস্য স চাসৌ সুবপুশ্চেতি তস্মৈ, পৃথবে মহতে ॥২৪॥
কপালেতি। কৃষ্ণায় নারায়ণস্বরূপায়, অনঘায় নিষ্পাপায় ॥২৫॥
ক্রোধনায়েতি। অনৃশংসায় ক্রূরতারহিতায়, মৃদবে কোমলায় ॥২৬॥
সহস্রেতি। স্বধা পিতৃদেয়মন্নং তৎস্বরূপায় "স্বধা বৈ পিতৃণামন্নম্" ইতি শ্রুতেঃ ॥২৭॥

---

তীক্ষ্ণদন্ত, তীক্ষ্ণস্বভাব, অগ্নিমুখ, মহাতেজা, নিরাকার, সর্ব্বস্বরূপ ও প্রজাপতিকে নমস্কার ॥২৩॥

রক্তবর্ণ, উজ্জ্বলমূর্ত্তি, উজ্জ্বলনেত্র, মহাতেজা, হিরণ্যরেতা, সুন্দরমূর্ত্তি, বিশাল-আকৃতি ও কৃত্তিবাসকে নমস্কার ॥২৪॥

কপালমালাধারী, সুবর্ণমুকুটভূষিত, মহাদেব, নারায়ণস্বরূপ, ত্রিলোচন ও নিষ্পাপকে নমস্কার ॥২৫॥

কোপনস্বভাব, অনৃশংস, কোমল, বাহুবলশালী, দণ্ডধারী, তপস্যাকারী ও অনিষ্ঠুরকার্য্যকারীকে নমস্কার ॥২৬॥

সহস্রমস্তক, সহস্রচরণ, স্বধাস্বরূপ, বহুরূপ ও দংষ্ট্রাধারীকে নমস্কার ॥২৭॥

---

(২৯) সর্ব্বভূতানাং শরণং ধরণীধরম্—বঙ্গ বর্দ্ধ।

বিরূপাক্ষং দশভুজং দিব্যগোবৃষভধ্বজম্ ।
উগ্রং স্থাণুং শিবং রৌদ্রং শর্ব্বং গৌরীশমীশ্বরম্ ॥৩১॥
শিতিকণ্ঠমজং শুক্রং পৃথুং পৃথুহরং বরম্ ।
বিশ্বরূপং বিরূপাক্ষং বহুরূপমুমাপতিম্ ॥৩২॥
প্রণম্য শিরসা দেবমনঙ্গাঙ্গহরং হরম্ ।
শরণ্যং শরণং যাহি মহাদেবং চতুর্ম্মুখম্ ॥৩৩॥ (কুলকম্)
এবং কৃত্বা নমস্তস্মৈ মহাদেবায় রংহসে ।
মহাত্মনে ক্ষিতিপতে ! তৎসুবর্ণমবাপ্স্যসি ।
সুবর্ণমাহরিষ্যন্তস্তত্র গচ্ছন্তু তে নরাঃ ॥৩৪॥

ব্যাস উবাচ ।

ইত্যুক্তঃ স বচস্তেন চক্রে কারন্ধমাত্মজঃ ।
ততোঽতিমানুষং সর্ব্বং চক্রে যজ্ঞস্য সংবিধিম্ ॥৩৫॥

ভারতকৌমুদী

পিনাকিনমিতি। পিনাকিনং পিনাকাখ্যধনুর্দ্ধরম্, মহাভোগিনং বিশালসর্পশরীরধারিণম্। প্রভবত্যস্মাদিতি প্রভবঃ কারণং তম্। সর্ব্বং সর্ব্বমূর্ত্তিকম্। দিব্যঃ অলৌকিকঃ গোবৃষভঃ শ্রেষ্ঠবৃষো ধ্বজে যস্য তম্। শুক্রং শুভ্রবর্ণম্, পৃথুং মহান্তম্, পৃথুহরং বিশালদক্ষযজ্ঞনাশকম্। অনঙ্গস্য কামদেবস্য অঙ্গহরং ভস্মীকরণাদ্গাত্রনাশকম্ ॥২৮—৩৩॥

এবমিতি। রংহসে বেগস্বরূপায়। আহরিষ্যন্তো গ্রাহকাঃ। ষট্পাদঃ শ্লোকঃ ॥৩৪॥

---

পিনাকধনুর্দ্ধারী, মহাদেব, মহাভোগী, অবিনশ্বর, ত্রিশূলহস্ত, বরদাতা, ত্রিলোচন, জগদীশ্বর, ত্রিপুরহন্তা, ত্রিনয়ন, ত্রিভুবনাধীশ্বর, মহাতেজা, সর্বভূতের উৎপত্তিস্থান, দাতা, পৃথিবীধারক, ঈশান, শঙ্কর, সর্ব, শিব, বিশ্বেশ্বর, ভব, উমাপতি, পশুপতি, বিশ্বরূপ, মহেশ্বর, বিরূপাক্ষ, দশবাহু, বৃষধ্বজ, উগ্র, স্থাণু, শিব, রৌদ্র, শর্ব, গৌরীপতি, ঈশ্বর, শিতিকণ্ঠ, জন্মরহিত, শুভ্রবর্ণ, মহান্, দক্ষযজ্ঞহন্তা, সর্বশ্রেষ্ঠ, বিশ্বরূপ, বিরূপাক্ষ, বহুরূপ, উমাপতি, কামহন্তা, মহাদেব, শরণাগতরক্ষক ও চতুর্ম্মুখ দেবদেব শিবকে মস্তকদ্বারা নমস্কার করিয়া তাঁহার শরণাপন্ন হউন' ॥২৮—৩৩॥

রাজা! এইভাবে বেগস্বরূপ মহাত্মা মহাদেবকে নমস্কার করিয়া সেই সুবর্ণ লাভ করিতে পারিবেন। তাহার পর আপনার লোকেরা স্বর্ণ আহরণ করিবার জন্য সেই স্থানে গমন করুক' ॥৩৪॥

---

(৩৫) অত্র পুস্তকভেদাদেব পাঠভেদঃ পরিলক্ষ্যতে।

সৌবর্ণানি চ ভাণ্ডানি সংচক্রুস্তত্র শিল্পিনঃ।
শালাশ্চ সর্বসম্ভারাংস্তত্রে সংবর্ত্তশাসনাৎ ॥৩৬॥
বৃহস্পতিস্তু তাং শ্রুত্বা মরুত্তস্য মহীপতেঃ।
সমৃদ্ধিমতিদেবেভ্যঃ সন্তাপমকরোদ্‌ভৃশম্ ॥৩৭॥
সন্তপ্যমানো বৈবর্ণ্যং কৃশত্বং চাগমৎ পরম্।
ভবিষ্যতি হি মে শত্রুঃ সংবর্ত্তো বসুমানিতি ॥৩৮॥
তং শ্রুত্বা ভৃশসন্তপ্তং দেবরাজো বৃহস্পতিম্।
অভিগম্যামরবৃতঃ প্রোবাচেদং বচস্তদা ॥৩৯॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাম্ আশ্বমেধিক-
পর্ব্বণি অশ্বমেধে সংবর্ত্তমরুত্তীয়ে অষ্টমোঽধ্যায়ঃ॥০॥

ভারতকৌমুদী

ইতীতি। করন্ধমস্যাপত্যমিতি কারন্ধমঃ অবিক্ষিৎ তস্যাত্মজো মরুত্তঃ। অতিমানুষং মানুষমতিক্রান্তম্, সংবিধিমাড়ম্বরম্ ॥৩৫॥

সৌবর্ণানীতি। শালা গৃহাণি, সর্বসম্ভারান্ সকলায়োজনানি ॥৩৬॥

বৃহস্পতিরিতি। দেবেভ্যঃ অতি অতিরিক্তাম্ সমৃদ্ধিম্ ॥৩৭॥

সন্তপ্যেতি। বৈবর্ণ্যং দুশ্চিন্তয়া বর্ণমালিন্যম্। বসুমান্ ধনবান্ সন্ ॥৩৮॥

তমিতি। অমরবৃতো দেববেষ্টিতঃ ॥৩৯॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং
মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াম্ আশ্বমেধিক-
পর্ব্বণি অশ্বমেধে অষ্টমোঽধ্যায়ঃ ॥০॥

বেদব্যাস বলিলেন—'সংবর্ত্ত এইরূপ বলিলে মরুত্তরাজা তাঁহার ব্যাক্যানুসারে সমস্ত কার্য্যই করিলেন। তাহার পর তিনি অলৌকিকভাবে আড়ম্বরে যজ্ঞের সমস্ত আয়োজন করিতে লাগিলেন ॥৩৫॥

সংবর্ত্তের আদেশ অনুসারে শিল্পীরা সুবর্ণময় পাত্র, বহুতর গৃহ এবং সমস্ত আয়োজন করিল ॥৩৬॥

কিন্তু বৃহস্পতি, মরুত্তরাজার সেই সমৃদ্ধি দেবগণ হইতেও অতিরিক্ত হইতেছে শুনিয়া অত্যন্ত সন্তপ্ত হইলেন ॥৩৭॥

ক্রমে তিনি সন্তপ্ত হইতে থাকিয়া অত্যন্ত বিবর্ণ ও কৃশ হইয়া যাইতে লাগিলেন এবং মনে মনে ভাবিলেন—সংবর্ত্ত ধনবান্ হইয়া আমার শত্রুই হইবে ॥৩৮॥

তখন দেবরাজ বৃহস্পতিকে অত্যন্ত সন্তপ্ত শুনিয়া দেবগণে পরিবেষ্টিত হইয়া তাঁহার নিকটে যাইয়া এই সকল বাক্য বলিলেন' ॥৩৯॥

# নবমোঽধ্যায়ঃ।

—ঃ✱ঃ—

ইন্দ্র উবাচ।

কচ্চিৎ সুখং স্বপিষি ত্বং বৃহস্পতে! কচ্চিন্মনোজ্ঞাঃ পরিচারকাস্তে।
কচ্চিদ্দেবানাং সুখকামোঽসি বিপ্র! কচ্চিদ্দেবাস্ত্বাং পরিপালয়ন্তি ॥১॥

বৃহস্পতিরুবাচ।

সুখং শয়ে শয়নে দেবরাজ! তথা মনোজ্ঞাঃ পরিচারকা মে।
তথা দেবানাং সুখকামোঽস্মি নিত্যং দেবাশ্চ মাং সুভৃশং পালয়ন্তি ॥২॥

ইন্দ্র উবাচ।

কুতো দুঃখং মানসং দেহজং বা পাণ্ডুর্বিবর্ণশ্চ কুতস্ত্বমদ্য।
আচক্ষ্ব মে ব্রাহ্মণ! যাবদেতান্নিহন্মি সর্বাংস্তব দুঃখকর্ত্তৄন্ ॥৩॥

বৃহস্পতিরুবাচ।

মরুত্তমাহুর্মঘবন্! যক্ষ্যমাণং মহাযজ্ঞেনোত্তমদক্ষিণেন।
তং সংবর্ত্তো যাজয়তীতি মে শ্রুতং তদিচ্ছামি ন স তং যাজয়েত ॥৪॥

---

ভারতকৌমুদী

কচ্চিদিতি। "কচ্চিৎকামপ্রবেদনে" ইত্যমরঃ। বেদিতুমিচ্ছামীত্যর্থঃ। এবমন্যত্র ॥১॥
সুখমিতি। শয়ে স্বপিমি, শয়নে শয্যায়াম্ ॥২॥
কুত ইতি। মনস ইদং মানসম্, প্রিয়বিচ্ছেদাদিজনিতম্, দেহজং রোগকৃতম্ ॥৩॥

ইন্দ্র বলিলেন—'বৃহস্পতি! আপনি সুখে নিদ্রা যান ত? আপনার সেবকেরা আপনার মনোমত ত? আপনি দেবগণের সুখকামনা করেন ত? এবং ব্রাহ্মণ! দেবগণ আপনাকে প্রতিপালন করিতেছেন ত?' ॥১॥

বৃহস্পতি বলিলেন—'দেবরাজ! আমি শয্যায় সুখে নিদ্রা যাই, আমার সেবকেরা আমার মনোমত, আমি সর্বদাই দেবগণের সুখকামনা করি এবং দেবগণ বিশেষভাবে আমাকে প্রতিপালন করিতেছেন' ॥২॥

ইন্দ্র বলিলেন—'ব্রাহ্মণ! আপনার মানসিক বা দৈহিক দুঃখ আসিল কোথা হইতে? এবং কি জন্যই বা আপনি এখন পাণ্ডু ও বিবর্ণ হইয়াছেন? আমার নিকট বলুন, আমি আপনার দুঃখকারী সকলকেই বধ করিব' ॥৩॥

ইন্দ্র উবাচ।

সর্ব্বান্ কামাননুযাতোঽসি বিপ্র ! যস্ত্বং দেবানাং মন্ত্রবিৎসু পুরোধাঃ।
উভৌ চ তে জরামৃত্যূ ব্যতীতৌ কিং সংবর্ত্তস্তব কর্ত্তাদ্য বিপ্র ! ॥৫॥

বৃহস্পতিরুবাচ।

দেবৈঃ সহ ত্বমসুরান্ প্রণুদ্য জিঘাংসসে চাপ্যুত সানুবন্ধান্।
যং যং সমৃদ্ধং পশ্যসি তত্র তত্র দুঃখং সপত্নেষু সমৃদ্ধিভাবঃ ॥৬॥
অতোঽস্মি দেবেন্দ্র ! বিবর্ণরূপঃ সপত্নো মে বর্দ্ধতে তন্নিশম্য।
সর্ব্বোপায়ৈর্ম্মঘবন্ ! সন্নিযচ্ছ সংবর্ত্তং বা পার্থিবং বা মরুত্তম্ ॥৭॥

ভারতকৌমুদী

মরুত্তমিতি। হে মঘবন্ ! ইন্দ্র ! উত্তমা দক্ষিণা যস্য তেন। স সংবর্ত্তঃ, তং মরুত্তম্ ॥৪॥

সর্ব্বানিতি। কামান্ অভীষ্টবিষয়ান্, অনুযাতঃ প্রাপ্তঃ। সুপুরোধাঃ প্রশস্তপুরোহিতঃ। ব্যতীতৌ বিশেষেণাতিক্রান্তৌ ॥৫॥

দেবৈরিতি। সপত্নেষু শত্রুষু সমৃদ্ধের্ভাবঃ সত্তা, দুঃখং, দুঃখজনকঃ। অতএব দেবেন্দ্র ! ত্বং দেবৈঃ সহ মিলিত্বা অসুরান্ প্রণুদ্য স্থানান্তরেষু সংপ্রেষ্য তত্র তত্রাপি যং যম্ অসুরং সমৃদ্ধং পশ্যসি তান্ সর্ব্বানেব সানুবন্ধান্ অনুচরসহিতান্ অসুরান্ জিঘাংসসে হন্তুমিচ্ছসি। উতশব্দঃ পাদপূরণে ॥৬॥

অত ইতি। সপত্নঃ শত্রুঃ সংবর্ত্তঃ। সন্নিযচ্ছ নিরুন্ধি ॥৭॥

---

বৃহস্পতি বলিলেন—'দেবরাজ ! বহু লোক বলিতেছে, মরুত্তরাজা উত্তম দক্ষিণাযুক্ত কোন মহাযজ্ঞ করিবেন। আমি শুনিয়াছি, সংবর্ত্ত তাঁহার যাজন করিতেছেন, অতএব আমি ইচ্ছা করি, সংবর্ত্ত তাঁহার যাজন না করেন' ॥৪॥

ইন্দ্র বলিলেন—'ব্রাহ্মণ ! আপনি যখন দেবগণের মন্ত্রজ্ঞ প্রশস্ত পুরোহিত, তখন সমস্ত অভীষ্টই লাভ করিয়াছেন। বিশেষতঃ, আপনার জরা ও মৃত্যু দুই-ই অতীত হইয়াছে ; অতএব ব্রাহ্মণ ! সংবর্ত্ত আপনার আজ কি করিবেন ?' ॥৫॥

বৃহস্পতি বলিলেন—'দেবরাজ ! শত্রুর সমৃদ্ধি দুঃখ উৎপাদন করে। সেই জন্যই আপনি দেবগণের সহিত মিলিত হইয়া অসুরগণকে স্থানান্তরে প্রেরণ করিয়া সেই সেই স্থানেও যে যে অসুরকে সমৃদ্ধিশালী দর্শন করেন, সেই সেই অসুরকেই অনুচরবর্গের সহিত বধ করিবার ইচ্ছা করিয়া থাকেন ॥৬॥

অতএব দেবরাজ ! আমার শত্রু বৃদ্ধি পাইতেছে, তাহা শুনিয়া আমি বিবর্ণ

ইন্দ্র উবাচ।

এহি গচ্ছ প্রহিতো জাতবেদঃ! বৃহস্পতিং পরিদাতুং মরুত্তে।
অয়ং বৈ ত্বাং যাজয়িতা বৃহস্পতিস্তথামরঞ্চৈব করিষ্যতীতি ॥৮॥

অগ্নিরুবাচ।

অহং গচ্ছামি তব শক্রাদ্য দূতো বৃহস্পতিং পরিদাতুং মরুত্তে।
বাচং সত্যাং পুরুহূতস্য কর্ত্তুং বৃহস্পতেশ্চাপচিতিং চিকীর্ষুঃ ॥৯॥

ব্যাস উবাচ।

ততঃ প্রায়াদ্ধূমকেতুর্মহাত্মা বনস্পতীন্ বীরুধশ্চাপমৃদ্নন্।
কামাদ্ধিমান্তে পরিবর্ত্তমানঃ কাষ্ঠাতিগো মাতরিশ্বেব নর্দ্দন্ ॥১০॥

---

ভারতকৌমুদী

এহীতি। প্রহিতো ময়া প্রেরিতঃ। হে জাতবেদঃ! অগ্নে! পরিদাতুং যাজকত্বেনা-
র্পয়িতুম্। অমরং দেবগণঞ্চ যাজ্যং করিষ্যতি ইতি মরুত্তং ব্রূহীতি শেষঃ ॥৮॥

অহমিতি। পুরুহূতস্য ইন্দ্রস্য, অপচিতিং মরুত্তযাজকতয়া গৌরবম্, চিকীর্ষুঃ কর্ত্তু-
মিচ্ছুঃ ॥৯॥

তত ইতি। ধূম এব কেতুর্ধ্বজো যস্য সঃ অগ্নিঃ, বনস্পতীন্ বৃক্ষান্, বীরুধো লতাশ্চ,
অপমৃদ্নন্ সন্তাপয়ন্ সঞ্চালয়ংশ্চ। কামাৎ ইচ্ছাতঃ, হিমান্তে শীতকালাবসানে, কাষ্ঠাতিগো
দিগতিক্রমী, মাতরিশ্বা বায়ুরিব, নর্দ্দন্ শব্দায়মানঃ ॥১০॥

---

হইতেছি; সুতরাং আপনি সমস্ত উপায়ে সংবর্ত্তকে বা মরুত্তরাজাকে সমৃদ্ধি হইতে নিরুদ্ধ করুন' ॥৭॥

ইন্দ্র বলিলেন—'অগ্নি! এস আমি তোমাকে পাঠাইতেছি। মরুত্তরাজার পৌরোহিত্যপদে বৃহস্পতিকে স্থাপন করিবার জন্য সেই স্থানে যাও। সেখানে যাইয়া মরুত্তরাজাকে বল—এই বৃহস্পতিই আপনার যাজন করিবেন এবং দেবগণেরও পৌরোহিত্য করিবেন' ॥৮॥

অগ্নি বলিলেন—'দেবরাজ! আমি আজ আপনার দূত হইয়া আপনার বাক্য সত্য করিবার জন্য এবং মরুত্তরাজার পৌরোহিত্যপদে বৃহস্পতিকে স্থাপন করিবার নিমিত্ত এই যাইতেছি' ॥৯॥

বেদব্যাস বলিলেন—'তাহার পর শীতাবসানে প্রবর্ত্তমান দিগতিক্রমী বায়ুর ন্যায় শব্দ করিতে থাকিয়া অগ্নিদেব ইচ্ছানুসারে বৃক্ষ ও লতা সকলকে সন্তপ্ত করিতে থাকিয়া মরুত্তরাজার নিকটে গমন করিলেন' ॥১০॥

---

(৯) অহং গচ্ছামি ভগবন্! দূতোঽহন্ত—বঙ্গ বর্দ্ধ।
(১০) বনানি সর্ব্বাণি বীরুধশ্চাপ্যমৃদ্নন্—পি বঙ্গ বর্দ্ধ।

মরুত্ত উবাচ।

আশ্চর্য্যমদ্য পশ্যামি রূপিণং বহ্নিমাগতম্।
আসনং সলিলং পাদ্যং গাং চোপানয় বৈ মুনে! ॥১১॥

অগ্নিরুবাচ।

আসনং সলিলং পাদ্যং প্রতিনন্দামি তেঽনঘ!।
ইন্দ্রেণ তু সমাদিষ্টং বিদ্ধি মাং দূতমাগতম্ ॥১২॥

মরুত্ত উবাচ।

কচ্চিচ্ছ্রীমান্ দেবরাজঃ সুখী চ কচ্চিচ্চাস্মান্ প্রীয়তে ধূমকেতো!
কচ্চিদ্দেবা অস্য বশে যথাবৎ প্রব্রূহি ত্বং মম কাৎস্ন্যেন দেব! ॥১৩॥

অগ্নিরুবাচ।

শক্রো ভৃশং সুসুখী পার্থিবেন্দ্র! প্রীতিং চেচ্ছত্যজরাং বৈ ত্বয়া সঃ।
দেবাশ্চ সর্ব্বে বশগাস্তস্য রাজন্! সন্দেশং ত্বং শৃণু মে দেবরাজ্ঞঃ ॥১৪॥

---

ভারতকৌমুদী

আশ্চর্য্যমিতি। রূপিণং মূর্ত্তিমন্তম্, পাদ্যং পাদপ্রক্ষালনোপযোগি, সলিলং জলম্। হে মুনে! সংবর্ত্ত! ॥১১॥

আসনমিতি। প্রতিনন্দামি আদ্রিয়ে। বিদ্ধি জানীহি ॥১২॥

কচ্চিদিতি। শ্রীমান্ পূর্ব্ববৎ সমৃদ্ধিমান্। হে ধূমকেতো! অগ্নে! ॥১৩॥

শক্র ইতি। অজরামক্ষীণাম্। সন্দেশং বাচিকম্ ॥১৪॥

মরুত্ত বলিলেন—'অগ্নিদেব মূর্ত্তিমান্ হইয়া আসিয়াছেন—এই আশ্চর্য্য আজ দেখিতেছি। অতএব মুনি! আসন, পাদপ্রক্ষালনের জল এবং একটী গরু আনয়ন করুন' ॥১১॥

অগ্নি বলিলেন—'নিষ্পাপ রাজা! আপনার প্রদত্ত আসন এবং পাদ-প্রক্ষালনের জলের আমি আদর করিতেছি। আমি এখন ইন্দ্রকর্ত্তৃক আদিষ্ট ও তাঁহার দূত হইয়া আসিয়াছি, ইহা আপনি অবগত হউন' ॥১২॥

মরুত্ত বলিলেন—'অগ্নিদেব! দেবরাজ পূর্ব্বের ন্যায় সমৃদ্ধিশালী ও সুখী আছেন ত? আমাদের উপরে প্রীত রহিয়াছেন ত? এবং অন্যান্য দেবগণ উঁহার বশে অবস্থান করিতেছেন ত? আপনি যথাযথভাবে সমস্ত আমার নিকট বলুন ॥১৩॥

অগ্নি বলিলেন—'রাজশ্রেষ্ঠ! দেবরাজ বিশেষ সুখে আছেন এবং তিনি আপনার সহিত অক্ষয়প্রীতি ইচ্ছা করেন; তা'র পর দেবতারা সকলেও তাঁহার

যদর্থং মাং প্রাহিণোত্ত্বৎসকাশং বৃহস্পতিং পরিদাতুং মরুত্তে।
অয়ং গুরুর্যাজয়তাং নৃপ! ত্বাং মর্ত্ত্যং সন্তমমরং ত্বাং করোতু ॥১৫॥

মরুত্ত উবাচ।

সংবর্ত্তোঽয়ং যাজয়িতা দ্বিজো মাং বৃহস্পতেরঞ্জলিরেষ তস্য।
ন চৈবাসৌ যাজয়িত্বা মহেন্দ্রং মর্ত্ত্যং সন্তং যাজয়ন্নদ্য শোভেৎ ॥১৬॥

অগ্নিরুবাচ।

যে বৈ লোকা দেবলোকে মহান্তঃ সম্প্রাপ্স্যসে তান্ দেবরাজপ্রসাদাৎ।
ত্বাং চেদসৌ যাজয়েদ্বৈ বৃহস্পতির্নূনং স্বর্গং ত্বং জয়েঃ কীর্ত্তিযুক্তঃ ॥১৭॥
তথা লোকা মানুষা যে চ দিব্যাঃ প্রজাপতেশ্চাপি যে বৈ মহান্তঃ।
তে তে জিতা দেবরাজ্যঞ্চ কৃৎস্নং বৃহস্পতির্যাজয়েচ্চেন্নরেন্দ্র! ॥১৮॥

---

ভারতকৌমুদী

যদর্থমিতি। প্রাহিণোৎ প্রৈরয়ৎ। গুরুঃ পুরোহিতঃ সন্, মর্ত্ত্যং মরণধর্ম্মাণং মানুষম্ ॥১৫॥
সংবর্ত্ত ইতি। এষ মৎকৃতঃ। মর্ত্ত্যং সন্তং মাম্ ॥১৬॥
যে ইতি। লোকাঃ স্থানানি। নূনং নিশ্চিতম্ ॥১৭॥
তথেতি। প্রজাপতের্ব্রহ্মণঃ। দেবরাজ্যং স্বর্গলোকঃ ॥১৮॥

---

বশীভূত রহিয়াছেন। রাজা! এখন আপনি আমার নিকট দেবরাজের বার্ত্তা শ্রবণ করুন ॥১৪॥

দেবরাজ যে জন্য আমাকে আপনার নিকট পাঠাইয়াছেন অর্থাৎ আপনার পৌরোহিত্য করিবার জন্য বৃহস্পতিকে তিনি দিতে ইচ্ছা করেন। রাজা! বৃহস্পতি আপনার পুরোহিত হইয়া আপনার যাজন করুন এবং আপনি মানুষ হইলেও তাঁহার পৌরোহিত্যের গুণে অমর হউন' ॥১৫॥

মরুত্ত বলিলেন—'এই ব্রাহ্মণ সংবর্ত্ত আমার যাজন করিবেন। সেই বৃহস্পতির উদ্দেশে আমি কৃতাঞ্জলি হইতেছি। বৃহস্পতি দেবরাজের যাজন করিয়া এখন মানুষের যাজন করিলে শোভা পাইবেন না' ॥১৬॥

অগ্নি বলিলেন—'রাজা! ঐ বৃহস্পতি যদি আপনার যাজন করিতে পারেন, তাহা হইলে স্বর্গলোকে যে যে স্থান উৎকৃষ্ট আছে, দেবরাজের অনুগ্রহে সে সমস্তই আপনি পাইবেন, এমন কি আপনি কীর্ত্তিযুক্ত হইয়া নিশ্চয়ই সকল স্বর্গ জয় করিতে পারিবেন ॥১৭॥

নরনাথ! বৃহস্পতি যদি আপনার যাজন করেন, তাহা হইলে মর্ত্ত্যলোকে যে সকল উৎকৃষ্ট স্থান আছে কিংবা ব্রহ্মলোকে যে সকল উত্তম স্থান রহিয়াছে, সেই সমস্ত এবং সকল স্বর্গলোক আপনার আয়ত্ত হইবে' ॥১৮॥

সংবর্ত্ত উবাচ।

মাস্মৈবং ত্বং পুনরাগাঃ কথঞ্চিদ্‌বৃহস্পতিং পরিদাতুং মরুত্তে।
মা ত্বাং ধক্ষ্যে চক্ষুষা দারুণেন সংক্রুদ্ধোঽহং পাবক! ত্বং নিবোধ ॥১৯॥

ব্যাস উবাচ।

ততো দেবানগমদ্ধূমকেতুর্দাহাদ্‌ভীতো ব্যথিতোঽশ্বত্থপর্ণবৎ।
তং বৈ দৃষ্ট্বা প্রাহ শক্রো মহাত্মা বৃহস্পতেঃ সন্নিধৌ হব্যবাহম্ ॥২০॥

ইন্দ্র উবাচ।

যত্ত্বং গতঃ প্রহিতো জাতবেদঃ! বৃহস্পতিং পরিদাতুং মরুত্তে।
তৎ কিং প্রাহ স নৃপো যক্ষ্যমাণঃ কচ্চিদ্বচঃ প্রতিগৃহ্ণাতি তচ্চ ॥২১॥

অগ্নিরুবাচ।

ন তে বাচং রোচয়তে মরুত্তো বৃহস্পতিরঞ্জলিং প্রাহিণোৎ সঃ।
সংবর্ত্তো মাং যাজয়িতেত্যুবাচ পুনঃ পুনঃ স ময়া যাচ্যমানঃ ॥২২॥

---

ভারতকৌমুদী

মাস্মেতি। আগা আগমঃ। ধক্ষ্যে দগ্ধং করিষ্যামি, হে পাবক! অগ্নে! ॥১৯॥
তত ইতি। অশ্বত্থপর্ণবৎ বিচলিত ইতি শেষঃ। হব্যবাহমগ্নিম্ ॥২০॥
য ইতি। প্রহিতো ময়া প্রেরিতঃ, হে জাতবেদঃ! অগ্নে! ॥২১॥
নেতি। ন রোচয়তে নাভিপ্রৈতি। বৃহস্পতেঃ সমীপে ॥২২॥

---

সংবর্ত্ত বলিলেন—'অগ্নি! তুমি মরুত্তরাজার পৌরোহিত্য বৃহস্পতিকে সমর্পণ করিবার জন্য এইভাবে পুনরায় কখনও আসিও না, আমি যেন অত্যন্ত ক্রুদ্ধ হইয়া দারুণ দৃষ্টিদ্বারা তোমাকে দগ্ধ করিয়া না ফেলি, ইহা তুমি ভাল করিয়া বুঝিয়া যাও' ॥১৯॥

বেদব্যাস বলিলেন—'তাহার পর অগ্নিদেব ভীত, ব্যথিত এবং অশ্বত্থপত্রের ন্যায় বিচলিত হইয়া দেবগণের নিকট চলিয়া গিলেন। তখন মহাত্মা ইন্দ্র তাঁহাকে দেখিয়া বৃহস্পতির সন্নিধানে এই কথা বলিলেন' ॥২০॥

ইন্দ্র বলিলেন—'অগ্নি। আমি যে তোমাকে পাঠাইয়াছিলাম, সেই তুমি মরুত্তরাজার পৌরোহিত্যপদ বৃহস্পতিকে অর্পণ করিবার জন্য সেখানে গিয়াছিলে; অতএব যজ্ঞকারী সেই রাজা কি বলিলেন? তোমার সেই বাক্য তিনি স্বীকার করিয়াছেন ত?' ॥২১॥

অগ্নি বলিলেন—'আমি বার বার প্রার্থনা করিলেও মরুত্তরাজা আপনার বাক্যে অঙ্গীকার করিলেন না এবং বৃহস্পতির নিকটে অঞ্জলিপুট পাঠাইয়াছেন; আর 'সংবর্ত্তই আমার যাজন করিবেন' এই কথা বলিয়াছেন ॥২২॥

উবাচেদং মানুষা যে চ দিব্যাঃ প্রজাপতের্যে চ লোকা মহান্তঃ।
তাংশ্চেল্লভেয়ং সংবিদং তেন কৃত্বা তথাপি নেচ্ছেয়মিতি প্রতীতঃ ॥২৩॥

ইন্দ্র উবাচ।

পুনর্গত্বা পার্থিবং ত্বং সমেত্য বাক্যং মদীয়ং প্রাপয় স্বার্থযুক্তম্।
পুনর্যদ্যুক্তো ন করিষ্যতে বচস্ততো বজ্রং সম্প্রহর্ত্তাস্মি তস্মৈ ॥২৪॥

অগ্নিরুবাচ।

গন্ধর্ব্বরাড়্ যাত্বয়ং তত্র দূতো বিভেম্যহং বাসব! তত্র গন্তুম্।
সংরব্ধো মামব্রবীত্তীক্ষ্ণরোষঃ সংবর্ত্তো বাক্যং চরিতব্রহ্মচর্য্যঃ ॥২৫॥
যদ্যাগচ্ছেঃ পুনরেবং কথঞ্চিদ্‌বৃহস্পতিং পরিদাতুং মরুত্তে।
দহেয়ং ত্বাং চক্ষুষা দারুণেন সংক্রুদ্ধ ইত্যেতদবেহি শক্র! ॥২৬॥

---

ভারতকৌমুদী

উবাচেতি। সংবিদং প্রতিজ্ঞাম্, তেনেন্দ্রেণ সহ, নেচ্ছেয়ং বৃহস্পতিং যাজকম্, প্রতীতো বিশ্বস্তঃ ॥২৩॥

পুনরিতি। ঈদৃশমুক্তোঽপি যদি পুনর্ব্বচো ন করিষ্যতে মদ্‌বাক্যং ন পালয়িষ্যতি, ততস্তদা তস্মৈ মরুত্তায়, বজ্রং সম্প্রহর্ত্তাস্মি সম্প্রহরিষ্যামি ॥২৪॥

গন্ধর্বেতি। সংরব্ধঃ ক্রুদ্ধঃ। চরিতব্রহ্মচর্য্য ইত্যনেন তদভিসম্পাতস্যাখণ্ডনীয়ত্বং সূচিতম্ ॥২৫॥

সংবর্ত্তবাক্যমনুবদতি যদীতি। ইত্যেতৎ সংবর্ত্তবাক্যম্, অবেহি জানীহি ॥২৬॥

---

আর তিনি বিশ্বস্ত হইয়া এই কথাও বলিয়াছেন—'মর্ত্ত্যলোকে যে সকল অলৌকিক স্থান রহিয়াছে এবং যে উত্তম ব্রহ্মলোক আছে, ইন্দ্রের সহিত প্রতিজ্ঞা করিয়া আমি যদি সেই সকল লোকও লাভ করি, তথাপি বৃহস্পতিকে পুরোহিত করিতে ইচ্ছা করি না' ॥২৩॥

ইন্দ্র বলিলেন—'অগ্নি! তুমি আবার যাইয়া মরুত্তরাজার নিকট উপস্থিত হইয়া আমার এই স্বার্থসমন্বিত বাক্য বল। তুমি আবার বলিলেও যদি তিনি সেই বাক্য রক্ষা না করেন, তাহা হইলে আমি তাঁহার উপরে বজ্র প্রহার করিব' ॥২৪॥

অগ্নি বলিলেন—'দেবরাজ! এই গন্ধর্ব্বরাজ দূত হইয়া সেস্থানে গমন করুন। আমি সেস্থানে যাইতে ভয় করিতেছি। কারণ, ব্রহ্মচর্য্যব্রতচারী তীব্র-ক্রোধ সংবর্ত্ত অত্যন্ত ক্রুদ্ধ হইয়া আমাকে বলিয়াছেন—॥২৫॥

'অগ্নি! তুমি যদি পুনরায় মরুত্তরাজার পৌরোহিত্যকার্য্য বৃহস্পতিকে অর্পণ করিবার জন্য কখনও এখানে আগমন কর, তবে আমি ক্রুদ্ধ হইয়া

শক্র উবাচ।

ত্বমেবান্যান্ দহসে জাতবেদঃ! নহি ত্বদন্যো বিদ্যতে ভস্মকর্ত্তা।
ত্বৎসংস্পর্শাৎ সর্ব্বলোকো বিভেতি অশ্রদ্ধেয়ং বদসে হব্যবাহ! ॥২৭॥

অগ্নিরুবাচ।

দিবং দেবেন্দ্র! পৃথিবীঞ্চান্তরিক্ষং সংবেষ্টয়েস্ত্বং স্ববলেনৈব শক্র!।
এবং বিধস্যেহ সতস্তবাসৌ কথং বৃত্রস্ত্রিদিবং প্রাগ্‌জহার ॥২৮॥

ইন্দ্র উবাচ।

ন গণ্ডিকাকারযোগং করেণুং ন চারিসোমং প্রপিবামি বহ্নে!।
ন ক্ষীণশক্তৌ প্রহরামি বজ্রং কো মেঽসুখায় প্রহরেত মর্ত্ত্যঃ ॥২৯॥

---

ভারতকৌমুদী

ত্বমিতি। অশ্রদ্ধেয়মবিশ্বাস্যং বাক্যম্, হে হব্যবাহ! অগ্নে! ॥২৭॥

দিবমিতি। দিবং স্বর্গম্, সংবেষ্টয়েঃ ব্যাপ্নুয়াঃ ॥২৮॥

নেতি। হে বহ্নে! অহং করেণুং হস্তিনীম্, গণ্ডিকায়া গণ্ডকস্ত্রিয়া, আকারযোগম্ আকৃতিসম্বন্ধং ন প্রাপয়ামীতি শেষঃ। অরেঃ শত্রোঃ সোমং সোমরসঞ্চ ন প্রপিবামি। ক্ষীণশক্তৌ জনে চ বজ্রং ন প্রহরামি, সর্ব্বত্র শক্তৌ সত্যামপীতি ভাবঃ। তথাপি কো মর্ত্ত্যঃ মানুষঃ, মে মম, অসুখায় প্রহরেত, অপি তু কোঽপি নেত্যর্থঃ। তথা চ ক্রুদ্ধোঽপি মরুত্তো ন মে কিমপ্যনিষ্টং কর্ত্তুং শক্নুয়াদিত্যাশয়ঃ ॥২৯॥

ভারতভাবদীপঃ

কচ্চিদিতি ॥১—২৮॥ ব্রহ্মবিদাং মাহাত্ম্যং তদনুগ্রহেণ দেবা অপি দাসা ভবন্তীতি নবম-দশময়োরুক্তম্, তত্র নবমেনাহং দৌর্ব্বল্যাদ্‌বৃত্রেণ জিত ইতি বক্তুং স্বসামর্থ্যমিন্দ্রো বহ্নিং প্রতি বদতি ন গণ্ডিকাকারযোগং করেঽণুং নগং পর্ব্বতং ডীয়তে বিহায়সা গচ্ছতীতি ডীঃ পক্ষী অন্যোডী ডিকা মক্ষিকামশকাদিস্তস্যা, আকারেণ যোগোঽস্যাস্তীত্যেবংরূপমণুং সূক্ষ্মং করে কুর্ব্বে, কৃঞশ্চান্দসং ভৌবাদিকম্। করেণেতি পাঠে করোমীত্যধ্যাহারঃ; পাথোধিং করে

দারুণ দৃষ্টিদ্বারা তোমাকে দগ্ধ করিয়া ফেলিব'। দেবরাজ। আপনি ইহা অবগত হউন' ॥২৬॥

ইন্দ্র বলিলেন—'অগ্নি। তুমিই অন্যকে দগ্ধ করিয়া থাক; তুমি ভিন্ন অন্য কেহই ভস্মকারী নাই। অতএব তোমার সম্পর্কে সকলেই ভীত হয়; সুতরাং অগ্নি। তুমি ইহা অবিশ্বাস্য বাক্য বলিতেছ' ॥২৭॥

অগ্নি বলিলেন—'দেবরাজ ইন্দ্র। আপনি নিজশক্তির গুণেই স্বর্গ, মর্ত্ত্য ও আকাশ ব্যাপ্ত করিয়া থাকেন। আপনি এইরূপ হইলেও সেই বৃত্রাসুর কি প্রকারে পূর্ব্বে আপনার স্বর্গলোক হরণ করিয়াছিল?' ॥২৮॥

প্রব্রাজয়েয়ং কালকেয়ান্ পৃথিব্যামপাকর্ষং দানবানন্তরিক্ষাৎ।
দিবঃ প্রহ্লাদমবসানমানয়ং কো মেঽসুখায় প্রহরেত মানবঃ ॥৩০॥

অগ্নিরুবাচ।

যত্র শর্য্যাতিং চ্যবনো যাজয়িষ্যন্ সহাশ্বিভ্যাং সোমমগৃহ্ণদেকঃ।
তং ত্বং ক্রুদ্ধঃ প্রত্যষেধীঃ পুরস্তাচ্ছর্যাতিযজ্ঞং স্মর তং মহেন্দ্র! ॥৩১॥

---

ভারতকৌমুদী

প্রেতি। অহং কালকেয়ান্ তদাখ্যান্ অসুরান্, পৃথিব্যাং প্রব্রাজয়েয়ং প্রেরয়েয়ম্, দানবান্ ত্রিপুরাসুরানুচরান্, অন্তরীক্ষাদপাকর্ষম্। প্রহ্লাদস্য দিবঃ স্বর্গস্য অবসানম্ আধিপত্যান্তম্, আনয়ং প্রাপয়ম্। ঈদৃশী মহতী শক্তির্মমেতি ভাবঃ। অতএব কো মানবঃ, মে অসুখায় প্রহরেত ॥৩০॥

যত্রেতি। শর্যাতিং নাম রাজানম্, অশ্বিভ্যাম্, অশ্বিনীকুমারদ্বয়েন ॥৩১॥

ভারতভাবদীপঃ

কর্ত্তুমগস্ত্য ইবাহং পর্ব্বতমপি মশকীকর্ত্তুং সমর্থোঽস্মীত্যর্থঃ—কুতস্তর্হি বৃত্রস্ত্বাং নারাধিতবানিত্যত আহ—ন চারিসোমম্প্রপিবামি বহ্নে অরিসোমং শত্রুদত্তং সোমম্। ত্বয়ৈব স কুতো ন নির্জ্জিত ইত্যত আহ—ন ক্ষীণশক্তৌ প্রহরামি বজ্রমিত্যাদিনা। ন শণ্ডিকাং জঙ্গমো নো করেণুরিতি পাঠে তু করেণুরিতি পাঠে তু করেণুর্হস্তী মম ঐরাবতঃ শণ্ডিকাঃ যুদ্ধং দ্রবিড়ভাষাপ্রসিদ্ধেঃ, তাং প্রতি জঙ্গমো গতিশীলো ন ভবতীতি নো অস্তু ঐরাবতবাহনস্য মে শত্রুজয় ঈষৎকর ইত্যর্থঃ। শণ্ডিকাশব্দস্তালব্যাদিরিহ জ্ঞেয়ঃ। ইন্দ্রো হস্তিবৃষভং শণ্ডিকানা"মিতি মন্ত্রবর্ণাৎ। দশমস্তু ক্তাৎপর্য্যঃ। শেষমতিরোহিতার্থম্ ॥২৯—৩১॥

ইতি শ্রীমহাভারতে নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে আশ্বমেধিক-
পর্ব্বণি অশ্বমেধে নবমোঽধ্যায়ঃ ॥৯॥

---

ইন্দ্র বলিলেন—'অগ্নি! শক্তি থাকিলেও আমি হস্তিনীতে গণ্ডারীর আকার যোগ করি না, কিংবা শত্রুর সোমরস পান করি না অথবা ক্ষীণশক্তির উপরে বজ্রপ্রহার করি না; তথাপি কোন্ মানুষ দুঃখ উৎপাদন করিবার জন্য আমার উপরে প্রহার করিতে পারে? ॥২৯॥

আমি কালকেয় অসুরগণকে পৃথিবীতে প্রেরণ করিতে পারি, ত্রিপুরাসুরের অনুচর দানবগণকে ত আকাশ হইতে আকর্ষণ করিয়াই আনিয়াছিলাম এবং প্রহ্লাদের স্বর্গাধিপত্য নষ্ট করিয়া দিয়াছি। অতএব কোন্ মানুষ আমার দুঃখ উৎপাদন করিবার জন্য প্রহার করিতে পারে?' ॥৩০॥

অগ্নি বলিলেন—'মহর্ষি চ্যবন শর্যাতিরাজার যজ্ঞ করিবেন বলিয়া অশ্বিনীকুমারদ্বয়ের সহিত তিনি একাকীই যে যজ্ঞের সোমরস গ্রহণ করিয়াছিলেন; দেবরাজ! আপনি পূর্ব্বে সেই মহর্ষি চ্যবনকে সোমরস গ্রহণ করিতে নিষেধ করিয়াছিলেন; কিন্তু আপনি সেই শর্যাতিরাজার যজ্ঞ স্মরণ করুন ॥৩১॥

বজ্রং গৃহীত্বা চ পুরন্দর ! ত্বং সম্প্রাহার্ষীশ্চ্যবনস্যাতিঘোরম্।
স তে বিপ্রঃ সহ বজ্রেণ বাহুমপাগৃহ্লাত্তপসা জাতমন্যুঃ ॥৩২॥
ততো রোষাৎ সর্ব্বতো ঘোররূপং সপত্নং তে জনয়ামাস ভূয়ঃ।
মদং নাম্না চাসুরং বিশ্বরূপং যং ত্বং দৃষ্ট্বা চক্ষুষী সংন্যমীলঃ ॥৩৩॥
হনুরেকা জগতীস্থা তথৈকা দিবং গতা মহতো দানবস্য।
সহস্রং দন্তানাং শতযোজনানাং সুতীক্ষ্ণানাং ঘোররূপং বভূব ॥৩৪॥
বৃত্তাঃ স্থূলা রজতস্তম্ভবর্ণা দংষ্ট্রাশ্চতস্রো দ্বে শতে যোজনানাম্।
স ত্বাং দন্তান্ বিদশন্নভ্যধাবজ্জিঘাংসয়া শূলমুদ্যম্য ঘোরম্ ॥৩৫॥
অপশ্যস্ত্বং তং তদা ঘোররূপং সর্ব্বে বৈ ত্বাং দদৃশুর্দর্শনীয়ম্।
যস্মাদ্ভীতঃ প্রাঞ্জলিস্ত্বং মহর্ষিমাগচ্ছেথাঃ শরণং দানবঘ্ন ! ॥৩৬॥

ভারতকৌমুদী

বজ্রমিতি। অপাগৃহ্লাৎ অস্তম্ভয়ৎ, জাতো মন্যুঃ ক্রোধো যস্য সঃ ॥৩২॥

তত ইতি। সপত্নং শত্রুম্। সংন্যমীলো মুদ্রিতবান্ অসি ॥৩৩॥

হনুরিতি। হনুরোষ্ঠাধো ভাগঃ, জগতীস্থা ভূতলস্থিতা, দিবমাকাশম্ ॥৩৪॥

বৃত্তা ইতি। বৃত্তা গোলাঃ, দংষ্ট্রা দন্তাঃ। বিদশন্ দন্তাস্তরৈঃ পীড়য়ন্, জিঘাংসয়া হন্তুমিচ্ছয়া ॥৩৫॥

দেবরাজ ! আপনি অতি ভয়ঙ্কর বজ্রধারণ করিয়া চ্যবনের উপরে প্রহার করিয়াছিলেন; কিন্তু সেই ব্রাহ্মণ ক্রুদ্ধ হইয়া তপোবলে বজ্রের সহিত আপনার বাহু স্তব্ধ করিয়া দিয়াছিলেন ॥৩২॥

তাহার পর আবার তিনি ক্রোধবশতঃ সর্ব্বপ্রকারে ভয়ঙ্কর ও কামরূপী আপনার শত্রুস্বরূপ মদনামে একটা অসুর সৃষ্টি করিলেন; আপনি যাহাকে দেখিয়া নয়নযুগল মুদ্রিত করিয়াছিলেন ॥৩৩॥

সেই বিশাল দানবের একটা ওষ্ঠ ভূতলে ছিল, দ্বিতীয়টা আকাশে উঠিয়াছিল এবং শতযোজনব্যাপী ও সুতীক্ষ্ণ ভয়ঙ্কর সহস্র দন্ত প্রকাশ পাইয়াছিল ॥৩৪॥

গোল, স্থূল ও রৌপ্যস্তম্ভের ন্যায় শুভ্রবর্ণ সম্মুখের চারিটা দন্ত দুই শত যোজনব্যাপী হইয়াছিল। সেই দানব আপনাকে বধ করিবার ইচ্ছায় ভয়ঙ্কর শূল উত্তোলন করিয়া দন্তদ্বারা দন্তদংশন করিতে থাকিয়া আপনার দিকে ধাবিত হইয়াছিল ॥৩৫॥

(৩৩) মদং নামানমসুরম্—বঙ্গ।

ক্ষাত্রাদ্বলাদ্‌ব্রহ্মবলং গরীয়ো ন ব্রহ্মতঃ কিঞ্চিদন্যদ্‌গরীয়ঃ।
সোঽহং জানন্ ব্রহ্মতেজো যথাবন্ন সংবর্ত্তং জেতুমিচ্ছামি শক্র! ॥৩৭॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাম্ আশ্বমেধিক-
পর্ব্বণি অশ্বমেধে সংবর্ত্তমরুত্তীয়ে নবমোঽধ্যায়ঃ॥৯॥

—:*:—

## দশমোঽধ্যায়ঃ।

—:*:—

ইন্দ্র উবাচ।

এবমেতদ্‌ব্রহ্মবলং গরীয়ো ন ব্রাহ্মণাৎ কিঞ্চিদন্যদ্‌গরীয়ঃ।
আবিক্ষিতস্য তু বলং ন মৃষ্যে বজ্রমস্মৈ প্রহরিষ্যামি ঘোরম্ ॥১॥

ভারতকৌমুদী

অপশ্য ইতি। দর্শনীয়ং ভীতবিচলিতভাবেন দৃশ্যম্। মহর্ষিং তং চ্যবনমেব ॥৩৬॥
অথ স্বতেজসা তং বিজয়স্বেত্যাহ ক্ষাত্রাদিতি। ব্রহ্মতো ব্রাহ্মণাৎ, গরীয়ঃ শ্রেষ্ঠম্ ॥৩৭॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং
মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াম্ আশ্বমেধিক-
পর্ব্বণি অশ্বমেধে নবমোঽধ্যায়ঃ ॥৯॥

—:*:—

এবমিতি। আবিক্ষিতস্য মরুত্তস্য, ন মৃষ্যে ন সহে ॥১॥

দানবনাশক দেবরাজ! আপনি তখন সেই ঘোরমূর্ত্তি দানবকে দেখিতেছিলেন এবং অন্য সকলেও ভীতচকিত অবস্থায় আপনাকে দেখিতেছিল। আপনি যে দানবের ভয়ে ভীত হইয়া কৃতাঞ্জলিপুটে মহর্ষি চ্যবনের শরণাপন্ন হইয়াছিলেন ॥৩৬॥

অতএব দেবরাজ! ব্রাহ্মণের শক্তি ক্ষাত্রশক্তি অপেক্ষা প্রধান এবং ব্রাহ্মণ অপেক্ষা প্রধান কেহই নাই। এইভাবে আমি যথাযথরূপে ব্রহ্মতেজ জানিয়া সংবর্ত্তকে জয় করিবার ইচ্ছা করিতেছি না' ॥৩৭॥

—:*:—

ইন্দ্র বলিলেন—'তুমি যাহা বলিলে, তাহা সত্য। ব্রাহ্মণের শক্তি গুরুতরই বটে, ব্রাহ্মণ অপেক্ষা অন্য কেহই গুরুতর নহে; কিন্তু মরুত্তরাজার সমৃদ্ধি আমি সহ্য করিতে পারিব না, উহার উপরে ভয়ঙ্কর বজ্রপ্রহার করিব।১॥

(৩৭) গন্তুমিচ্ছামি শক্র!—বঙ্গ বর্দ্ধ।

ধৃতরাষ্ট্র! গচ্ছ প্রহিতো মরুত্তং সংবর্ত্তেন সঙ্গতং তং বদস্ব।
বৃহস্পতিং ত্বমুপশিক্ষস্ব রাজন্! বজ্রং বা তে প্রহরিষ্যামি ঘোরম্ ॥২॥

ব্যাস উবাচ।

ততো গত্বা ধৃতরাষ্ট্রো নরেন্দ্র! প্রোবাচেদং বচনং বাসবস্য।
গন্ধর্ব্বং মাং ধৃতরাষ্ট্রং নিবোধ ত্বামাগতং বক্তুকামং নরেন্দ্র!।
ঐন্দ্রং বাক্যং শৃণু মে রাজসিংহ! যৎপ্রাহ লোকাধিপতির্মহাত্মা ॥৩॥
বৃহস্পতিং যাজকং ত্বং বৃণীষ্ব বজ্রং বা তে প্রহরিষ্যামি ঘোরম্
বচশ্চেদেতন্ন করিষ্যসে মে প্রাহৈতদেতাবদচিন্ত্যকর্ম্মা ॥৪॥

মরুত্ত উবাচ।

ত্বং চৈবৈতদ্বেত্থ পুরন্দরশ্চ বিশ্বেদেবা বসবশ্চাশ্বিনৌ চ।
মিত্রদ্রোহে নিষ্কৃতির্নাস্তি লোকে মহৎ পাপং ব্রহ্মহত্যাসমং তৎ ॥৫॥

---

ভারতকৌমুদী

ধৃতেতি। হে ধৃতরাষ্ট্র! তদাখ্যগন্ধর্ব্ব! প্রহিতো ময়া প্রেরিতঃ, সঙ্গতং মিলিতম্ উপশিক্ষস্ব যাজনায় গৃহাণ বা অন্যথা ॥২॥

তত ইতি। হে নরেন্দ্র! যুধিষ্ঠির! ইন্দ্রস্যেদম্ ঐন্দ্রম্। ষট্পাদঃ শ্লোকঃ ॥৩॥

বৃহস্পতিমিতি। অচিন্ত্যকর্ম্মা মহেন্দ্রঃ ॥৪॥

ত্বমিতি। বেত্থ জানাসি, পুরন্দরাদয়শ্চ বিদন্তি ॥৫॥

---

ধৃতরাষ্ট্র! আমি তোমাকে প্রেরণ করিতেছি, তুমি যাও; যাইয়া সংবর্ত্তের সহিত মিলিত হইয়া সেই মরুত্তরাজাকে বল যে, রাজা! আপনি যাজন করিবার জন্য বৃহস্পতিকে গ্রহণ করুন, তাহা না করিলে আমি আপনার উপরে ভয়ঙ্কর বজ্রপ্রহার করিব' ॥২॥

বেদব্যাস বলিলেন—'রাজা! তাহার পর ধৃতরাষ্ট্র মরুত্তরাজার নিকট যাইয়া ইন্দ্রের এই কথা বলিলেন—'রাজা! আপনি জানুন যে, আমি গন্ধর্ব্ব ধৃতরাষ্ট্র, আপনাকে কিছু বলিতে আসিয়াছি—ত্রিলোকাধিপতি মহাত্মা দেবরাজ যাহা বলিয়াছেন, রাজশ্রেষ্ঠ! আপনি আমার নিকট সেই বাক্য শ্রবণ করুন ॥৩॥

আপনি যাজকরূপে বৃহস্পতিকে বরণ করুন। আমার এই বাক্য আপনি গ্রহণ না করিলে আমি আপনার উপরে ভয়ঙ্কর বজ্রপ্রহার করিব।' অচিন্ত্যনীয় কার্য্যকারী দেবরাজ এই পর্য্যন্ত এই কথা আমার নিকট বলিয়া দিয়াছেন' ॥৪॥

---

(৩) 'প্রোবাচেদং বচনং বাসবস্য' ইতঃ পরং ধৃতরাষ্ট্র উবাচ—বঙ্গ বর্দ্ধ।

